তাহার কটাক্ষ শরে, দহে মম কলেবরে,
বল সখি বাঁচিব কিমতে ॥
মুণি তিন গুণ করি, বেদে মিশাইয়া পুরী,
দেখ সখি একত্র করিয়া।
আমি কুলবতী রামা, বিধি মোরে হল বামা,
গিরাসিম বাণ ঘুচাইয়া ॥
জ্ঞানদাসেতে কয়, পিয়া মোর বশ নয়,
দেখ সখি আছে কোন দেশে।
যাহ দূতি ত্বরা করি, আন গিয়া শ্রীহরি,
চাতকিনী রহিল সে আশে ॥

গান্ধার।

পাঁচ পঞ্চ গুণ, সিন্ধু বিন্দু তাহে,
তিথি তথি হরণই কেল।
এতেক বচন বলি, মাধব গেয়ল,
পুন তিঁহতি নাহি ভেল ॥
সখি সো যদি বিছুরল মোহে।
ব্রজপতি বন্ধু নন্দন, নন্দন তা সুত,
তা সুত হৃদয় মম দাহে ॥
ব্যাস সুত যেই জন, তা সুতমগুলী,
পরিহর গজজ বিন্দ।
জ্ঞানদাস কহে, সো মঝু ভখিব,
যদি নাহি আওয়ে গোবিন্দ ॥

গান্ধার।

মুড়াব মাথার কেশ, ধরিব যোগিনী বেশ,
যদি সোই পিয়া নাহি আইল।
এ হেন যৌবন, পরশ রতন,
কাচের সমান ভেল ॥
গেরুয়া বসন, অঙ্গেতে পরিব,
শঙ্খের কুণ্ডল পরি।
যোগিনীর বেশে, যাব সেই দেশে,
যেখানে নিঠুর হরি ॥
মথুরা নগরে, প্রতি ঘরে ঘরে,
খুঁজিব যোগিনী হঞা।
যদি কারু ঘরে, মিলে গুণনিধি,
বান্ধিব বসন দিয়া ॥
আপন বন্ধুয়া, আনিব বান্ধিয়া,
কেবা রাখিবারে পারে।
যদি রাখে কেউ, তেজিব এ জীউ,
নারী বধ দিব তারে ॥
পুন ভাবি মনে, বান্ধিব কেমনে,
সে শ্যাম বন্ধুয়া হাতে।
বান্ধিয়া কেমনে, ধরিব পরাণে,
তাই ভাবিতেছি চিতে ॥
জ্ঞানদাস কহে, বিনয় বচনে,
শুন বিনোদিনি রাধা।
মথুরা নগরে, যেতে মানা করি,
দারুণ কুলের বাধা ॥

সুহই।

ফুটল কুসুম, নব কুঞ্জ কুটীর বন,
কোকিল পঞ্চম গাবইবে।
মলয়ানিল হিমশিখরে সিধারল,
পিয়া নিজ দেশ না আইব রে ॥
অনিমিখ নিকট, নাহ মুখ নিরখিতে,
তিরপিত নহি এ নয়ান।
এ সব সময়, সহয়ে এত শঙ্কট,
অবলা কঠিন পরাণ ॥
চন্দন চাঁদ, অধিক উতপাতই,
উপবন অলি উতরোল।
সময় বসন্ত, কান্ত দূর দেশ
জানলু বিহি প্রতিকূল ॥
দিনে দিনে খিন তনু, হিমে কমলিনী জনু,
না জানি কি হয় পরজন্ত।
জ্ঞানদাস কহ, কো সমুঝায়ব,
শ্যামর নিকরুণ অন্ত ॥

ধানশী।

পিয়া পরদেশে বেশ গেল দূর।
হাস রভস সবহুঁ ভেল চুর ॥

মৃগমদ চন্দন লেপন বিখ।
মন্দ পবন জনু আনল শিখ॥
এ সখি এ সখি দুরদিন লাগি।
হাত বতন খসে কোন অভাগী॥
হিমকর উগ হতে দিনকর তেজ।
নলিনী বিছায়ত কণ্টক শেজ॥
সব বিপরীত ইহ সময় বসন্ত।
মনমথ পিশুন কয়ল জীউ অন্ত॥
রতন হার ভেল গুরুতর ভার।
দিনে দিনে দেহ লেহ অনুসার॥
বিহি সে করল মোরে হাহা সার।
জ্ঞানদাস কহে অতি অবিচার॥

বালা ধানশী।

কানুক ঐছে দশা, শুনি বিরহিণী,
বাঢ়ল অতি উনমাদ।
কানু কানু কবি, ক্ষিতিতলে মুরুছলি,
সখিগণ দ্বিগুণ বিষাদ॥
এক সখী তুরিতহিঁ, কোরে আগোরল,
কহতহিঁ আগোরত কান।
শুনইতে ঐছন, বচন রসায়ন,
পাওল জীবন দান॥
চেতন পাই হেরুই, পুন দশ দিশ,
অতি উৎকণ্ঠিত হোই।
কাহাঁ মঝু প্রাণনাথ, কহি ফুকারয়ে,
অবহুঁ না আওল সোই॥
রোয়ত হসত, খসত মণি যোতত,
পুছহি নয়ন পসারি।
সহই না পারি, জ্ঞান পুন তৈখনে,
মথুরা নগরু সিধারি॥

তিরোতা।

শৈশব সময় পহুঁ গেলা।
যৌবন জনম অব ভেলা॥

আর নাহি করল উদেশ।
কি কহব কাহিনী বিশেষ॥
সজনি দুরগহ করু অবগাহে।
বিছুরত গোকুল নাহে॥
বাঢ়ল বিরহ বেয়াধি।
মনমথ পরম বিরোধী॥
মন্দিরে একলা পরাণে।
কত চিতে করি অনুমানে॥
দিনে দিনে তনু অবরোধে।
কা দেই কবব সম্বাদে॥
জ্ঞানদাস চিতে অনুমান।
দোতী অব কবব পয়ান॥

শ্রীগান্ধার।

গগন ভরল, নব বারিদহে,
বরখা নব নব ভেল।
বাদর দর দর, ডাকে ডাহুকি সব,
শবদে পরাণ হরি নেল॥
চাতক চকিত, নিকট ঘন ডাকই
মদন বিজয়ী পিকরাব।
মাস আষাঢ়, গাঢ় বড় বিরহ,
দুরখা কেমনে গোঙাব॥
সরসিজ বিনু সে, শোভ না পাবই,
ভ্রমরা বিনু শূণ দেহা।
হাম কমলিনী, কান্ত দেশান্তর,
কত না সহব দুখ দেহা॥
সঘন সঘন, সৌদামিনী,
বিরহিনী বিন্ধিল জান।
মাস শাঙনে, আশ নাহি জীবনে,
বরিখয়ে জল অনিবার॥
নিশি আন্ধিয়ার, অপার ঘোরতর,
ডাহুকি কল কল তাথ।
বিরহিণী হৃদয়, বিদারণ ঘন ঘন,
শিখরে শিখণ্ডিনী ডাক॥

উগ, উগ্র। পিশুনি ক্রূর।

উনমতি শকতি, আরোপয়ে নিতি নিতি,
মনমথ সাধন লাগি।
ভাদর দর দর, দেহ দোলন,
মন্দিরে একলি অভাগী॥
উলসিত কুন্দ, কুমুদ পরকাশিত,
নিরমল শশধর কাঁতি।
ঘরে ঘরে নগরে, নগরে সব রঙ্গিণী,
নাহি জানে ইহ দিন রাতি॥
চিরপরবাসি, যতহুঁ পরদেশী,
সব পুন নিজ ঘরে গেল।
মাস আশিন, খিন ভেল দেহা,
জ্ঞান কহে দুখ কোনহি দেল॥

গান্ধার।

কানু কুশলে, পরদেশ সিধায়ল,
লাগল মনমথ বাদে।
নয়নক লোরে, লহরি দিঠি বাদর,
কি কহব হৃদয় বিষাদে॥
সখিহে পরাণ ভেল উপহাস।
আশা পাশ, পাপ মন বান্ধল,
জীবন মরণক আশ॥
এত দিনে অমিয়া, সরোবরে আছিনু,
চিন্তামণি ছিল অঙ্কে।
চন্দন পবন, হুতাশন হিমকর,
বিষধর বিলসে কলঙ্কে।
কেশ কুসুমে ধরি, সবরি না বান্ধই,
না করব সুন্দর শিঙ্গার।
দাহ বিহিনী, সব দাহক মানিয়ে,
জ্ঞানদাস কহল উপচার॥

শ্রীরাগ।

হিম শিশিরে রিপু মদন দুরন্ত।
দ্বিগুণ তাপায়ল ঋতু বসন্ত॥
বিরস দিবসপতি কিরণ বিথার।
ঝামর ভেল তনু গল অনিবার॥
শতগুণ ভেল ইথে কেবল নিদান।
ঐছন বরিষায় রহল পরাণ॥
হেরি সহচরী কছু ভেল আশোয়াস।
শরদ চাঁদ হেরি ভেল নৈরাশ॥
রোয়ত সখিগণ কিয়ে দিন রাতি।
জ্ঞানদাস হেরি বিদরয়ে ছাতি॥

আড়ানি।

সোণার বরণ দেহ।
পাণ্ডুর ভৈ গেল সেহ॥
গলয়ে সঘনে লোর।
মুরছে সখীক কোর॥
দারুণ বিরহ জ্বরে।
সো ধনী গেয়ান হরে॥
জীবনে নাহিক আশ।
কহয়ে জ্ঞানদাস॥

গান্ধার।

যোই নিকুঞ্জে, রাই পরলাপয়ে,
সোই নিকুঞ্জ সমাজ।
সুমধুর গঞ্জনে, সব মন রঞ্জনে,
আয়ল মধুকর রাজ॥
রাইক চরণ নিয়ড়ে উড়ি যাওত,
হেরইতে বিরহিনী রাই।
সখী অবলম্বনে, সচকিত লোচনে,
বৈঠল চেতন পাই।
অলিহে, না পরশ চরণ হামারি।
কানু অনুরূপ, বরণ গুণ যৈছন,
ঐছন সবহুঁ তোঁহারি॥
পুর রঙ্গিণী কুচ কুঙ্কুম রঞ্জিত,
কানু কণ্ঠে বনমাল।
তা কর শেষ বদনে তুয়া লাগল,
জ্ঞানদাস হিয়ে কাল॥

সুহই।

ওরে কালা ভ্রমরা তোমার মুখে নাহি লাজ।
যাও তুমি মধুপুরী, যথা নিদারুণ হরি,
আমায় মন্দিরে কিবা কাজ ॥ ধ্রু
ব্রজবাসিগণ দেখি, নিবারিতে নারি আঁখি
তাহে তুমি দেখা দিলে অলি।
বিরহ অনল একে, তনু ক্ষীণ শ্যাম শোকে,
নিভান আগুনি দিলা জ্বালি ॥
মথুরায় কর বাস, থাকহ শ্যামের পাশ,
চূড়ার ফুলের মধু খাও।
সেথা ছাড়ি এথা কেনে,দুঃখ দিতে মোর প্রাণে
মন্দির ছাড়িয়া ঝাট যাও ॥
সে সুখ সম্পদ মোর, তুমি জান মধুকর,
এবে সে আমার দুঃখ দেখ।।
কহিও কানুর ঠাম, ইহ বিরহিণী নাম,
জ্ঞানদাস কহে না উপেখ ॥

---

# মাথুর।

বালাধানশী।

শুন শুন নিরদয় কান।
তুহুঁ অতি হৃদয় পাষাণ ॥
সো ধনী বিরহ বিষাদে।
খোয়ল কুল মরিযাদে ॥
জীবর তনু ছিল শেষ।
সোই রহত অবলেশ ॥
তাকর নাহিক আশ।
অতয়ে আয়লু তুয়া পাশ ॥
খেনে মুরছিত খেনে হাস।
খেনে তনি গদগদ ভাষ ॥
উঠিতে শকতি নাহি তার।
জীবন মানয়ে ভার ॥
চৌদশী চাঁদ সমান।
মলিনতা বরণ বয়ান ॥
ভূতলে শুতলি তায়।
সহচরী করু কি উপায় ॥
জ্ঞানদাস কহ রোয়।
তারি বধ লাগয়ে তোয় ॥

সুহই। সুহিনী।

শুনহে বিকরুণ কান।
তুয়া রাই ভেল নিদান ॥
যব পরশে সরসিজ শেষ
তব চমকে জনু জিউ তেজ ॥
তাহে শবদ যামিনী কান্ত।
হেরি জীবন তেজব নিতান্ত ॥
যব রোয়ত সহচরী মেলি।
তব রুচিয়া পূরবক কেলি ॥
যব হেট করি রহু শির।
তব সবহুঁ স্তবধ শরীর ॥
যব তাপ উপজয়ে অঙ্গ।
তব যৈছে দহন তরঙ্গ ॥
যব সঘন কাঁপয়ে দেহ।
তব ধরিতে নারয়ে কেহ ॥
যব তেজই দীঘল নিশ্বাস,
তব দূরে রহু জ্ঞানদাস ॥

শ্রীগান্ধার।

আঘন মাসে, আশ বহু আছিল,
মিলব করি অনুমানি।
সো সব মনোরথ দূরহি দূরে রহ,
জীবইতে সংশয় জানি ॥
শুনশুন নিরদয় কান।
ইহ দুখ শুনি তুয়া চিত না দরবয়ে,
কৈছন হৃদয় পাষাণ ॥
গোর রমণীগণ, বহু গুণ জানত,
তাহে বুঝি বারণ চিত।
রসময় সদয় হৃদয় গুণ বিছুরলি,
ভুললি সো হেন পিরীত ॥

আগমন সময়ে, যতেক আশোয়াসলি,
সো কছু আছয়ে চিত ?
শুনইতে তোহারি, নিঠুরপণ গুণগণ,
জ্ঞানদাস চিত ভীত ॥

বালা ধানশী।

মাধব কৈছন বচন তোহার।
আজি কালি করি, দিবস গোঙাইতে,
জীবন ভেল অতি ভার ॥
পন্থ নেহারিতে, নয়ন আন্ধাওল,
দিবস লিখিতে নখ গেল।
দিবস দিবস করি, মাস বরিখ গেল,
বরিখে বরিখ কত ভেল ॥
আওব করি করি, কত পরবোধব,
অব জীব ধরই না পার।
জীবন মরণ, অচেতন চেতন,
নিতি নিতি ভেল তনু ভার ॥
চপল চরিত তুয়া, চপল বচনে আর,
কতই করব বিশোয়াস।
ঐছে বিরহে যব, জনম গোঙায়ব,
তব কি করব জ্ঞানদাস ॥

বরাড়ী।

রূপে গুণে কৌশলে কুলবতী নারী।
কাঞ্চন কাঁতি বরণ ভেল কারি ॥
বুঝয়ে না পারিয়ে বয়নক বোল।
কণ্ঠ গতাগতি জীবন হিন্দোল ॥
এ হরি এ হরি জগ ভরি লাজ।
তোহে না বুঝিয়ে ঐছন কাজ ॥ ধ্রু
কেহ কেহ রাইক কোরে আগোর।
কেহ জল দেই কেহ চামর ডোর ॥
কত পরবোধব মরম না জানি।
লিখন লিখয়ে যৈছে পানিক পানী ॥
আর কত কত ধনী অবিরত রোই।
অনুগত বিরত ধরম নাহি হোই ॥
যব তনু তেজব তুয়া গুণ লাগি।
জ্ঞানদাস কহ তুহুঁ বধ ভাগী ॥

সুহই।

আজু পরভাতে, কাক কলকলি,
আহার বাটিয়া খায়।
বন্ধুর আসিবার, নাম সুধাইতে,
উড়িয়া বৈসয়ে তায় ॥
সুখিহে কুদিন, সুদিন ভেল।
তুরিতে মাধব, মন্দিরে আওব,
কপালে কহিয়া গেল ॥
সুচারু বদন, দেখিনু স্বপন,
গিরির উপরে শশি।
মালতীর মালা, দধির ডালা,
নিকটে মিলিল আসি ॥
গণক আনিয়া, পুনঃ গুণাইনু,
সুদশা কহিল মোরে।
অন্তরে বাহিরে, যতেক গণিল,
সুখের নাহিক ওরে ॥
মোরে একাদশ, গৃহে বৈসে পাঁচ,
সপ্তমে বৈসয়ে গুরু।
ভৃগু ভানু সুত, দ্বিতীয়ে বৈসয়ে,
প্রভাতে শিখি বিচারু ॥
দেয়াসিনী আনি, দেব আরাধিনু,
পড়িল মাথার ফুল।
বন্ধুর নামেতে, আগ তুলাইনু,
কোলে মিলাওল কূল ॥
কুল পুরোহিত, আশীষ করিল,
সুপতি মিলিবে পাশে ?
তোর দুরদিন, সব দূরে গেল,
কহই সে জ্ঞানদাসে ॥

ধানশী।

আজু অবধি দিন ভেলা।
কাক নিকটে কহি গেলা ॥

আজুক প্রাত সময়ে।
বাম বাহু নয়ান কাঁপয়ে ॥
খঞ্জন কমলিনী সঙ্গ।
পুলকে পূরয়ে সব অঙ্গ ॥
অনুখন হৃদয় উলাস।
পুরল পথিক পরবাস ॥
বাম নয়ন করু ফন্দ।
সঘনে খসয়ে নীবিবন্ধ ॥
এ লিখন বিফল না যায়।
মাধব নিজ গৃহে আব ॥
মনোরথ কহে শুক সারী।
জ্ঞানদাস সুবিচারি ॥

সুহই।

অচিরে পূরব আশ।
বন্ধুয়া মিলব পাশ ॥
হিয়া জুড়াইবে মোর।
করিবে আপন কোর ॥
অধর অমৃত দিয়া।
প্রাণদান দিবে পিয়া ॥
পুলকে পূরব অঙ্গ।
পাইয়া তাহার সঙ্গ ॥
ছল ছল ছনয়ানে।
চাহিব বদন পানে ॥
কিছু গদ গদ স্বরে।
এ দুঃখ কহিব তারে ॥
শুনিয়া দুঃখের কথা।
মরমে পাইবে বেথা ॥
করিবে পিরীতি যত।
জ্ঞান তা কহিবে কত ॥

ধানশী।

বন্ধুয়া আসিয়া, হাসিয়া হাসিয়া,
মিলব আমার পাশে।
তুরিতে দেখিয়া, চকিত উঠিয়া,
বদন ঝাঁপিব বাসে ॥
তা দেখি নাগর, রসের সাগর,
আঁচরে ধরিবে মোর।
করে কর ধরি, গদ গদ করি,
কহিবে বচন থোর ॥
তবহি মিলন, দেখিয়া বদন,
হইয়া নাগর ভোরে।
আঁখি ছলছলে, গর গর বোলে,
কত না সাধিবে মোরে ॥
সময় জানিয়া, থির মানিয়া,
পূরাব মনের আশ।
এ সকল বাণী, ফলিবে এখনি,
কহে কবি জ্ঞানদাস ॥

## ভাব সম্মিলন।

তুড়ি।

পহিলহি অঞ্চল পরশিতে কান।
রাই কয়ল পদ আধ পয়ান ॥
নব নব লেশ দেখায়লি গোরী।
পায়ল রতন কমল ধনী চোরি ॥
অনুনয় বোলইতে অবনত বয়নী।
চাতক চমকিত নখে লিখে ধরণী ॥
বিদগধ মাধব অনুভব জানি।
রাইক চরণে পসারল পাণি ॥
করে কর বারিতে উপজল প্রেম।
দারিদ ঘরে বিহি বরিখয়ে হেম ॥
রাইক অঙ্গুলি পহিলহি মেলি।
পরিচয় দুলহ দূরে রহু কেলি ॥
মনমথ তরয়ে বাঢ়ল প্রীতি আশ।
জ্ঞানদাস কহে অধিক প্রয়াস ॥

কামোদ।

হেদে হে কিশোরী গোরি, তাহে পরিহার করি,
শুনি কিছু কর অবধান।

ও চাঁদ মুখের হাসি, হৃদয়ে রহল পশি,
বৈদগধি বধহ পরাণ ॥
রাই তোমার বৈদগতা, কি কহব তার কথা
কহিতে উথলে হিয়া মোর।
না দেখিয়া তোমারে, পরাণ কেমন করে,
তোমার গুণের নাহি ওর ॥
যে জন প্রণত হয়, তাহারে তেজিতে নয়,
মনে বিচারহ এই কথা।
তুমি যে কহাও বাণী,তাহাই কহিয়ে আমি,
নিশ্চয় জানিবা সর্ব্বথা ॥
যে পণ করহ তুমি, সেই পণ দিব আমি,
তুমি মোরে দয়া না ছাড়িহ।
জ্ঞানদাস কয়, দুহুঁ তনু এক হয়,
পরাণে পরাণে বান্ধা থুইহ ॥

শ্রীরাগ।

শুন শুন ওহে পরাণ পিয়া।
চিরদিন পরে, পাইয়াছি লাগ,
আর না দিব ছাড়িয়া ॥ ধ্রু।
তোমায় আমায়, একই পরাণ,
ভাগে সে জানিয়ে আমি।
হিয়ায় হৈতে, বাহির হইয়া,
কিরূপে আছিলা তুমি ॥
যে ছিল আমার, মরমের দুখ
সকল করিনু ভোগ।
আর না করিব, আঁখির আড়,
রহিব একই যোগ ॥
খাইতে শুইতে, তিলেক পলকে,
আর না যাইব ঘর।
কলঙ্কিনী করি, খেয়াতি হৈয়াছে,
আর কি কাহাকে ডর ॥
এতহুঁ কহিতে, বিভোর হইয়া,
পড়িল শ্যামের কোরে।
জ্ঞানদাস কহে, রসিক নাগর,
ভাসিল নয়ান লোরে ॥

ধানশী।

বঁধু হে আর কি ছাড়িয়া দিব।
এ বুক চিরিয়া, যেখানে পরাণ,
সেখানে তোমারে থোব ॥
ও চাঁদ বদন, সদা নিরখিব,
সুখ না চাহিব আর।
তোমা হেন নিধি, মিলাওল বিধি,
পূরিল মনের সাধ ॥
প্রেম ডোর দিয়া, রাখিব বান্ধিয়া,
দুখানি চরণারবিন্দ।
কেবা নিতে পারে, কাহার শকতি
পাঁজরে কাটিয়া সিঁধ ॥
হিয়ার মাঝারে, সাধ যে করি,
রাখিতে নাহিক ঠাঞি।
হারাইলে পুন, অলখ পরাণ,
খুঁজিয়া পাইতে নাই ॥
অনেক যতনে, পাইলাম রতন,
রাখিতে নারিলাম কোলে।
তাহে পাপ চিত, বিধি বিড়ম্বিল,
জ্ঞানদাস ইহা বলে ॥

সুহই।

বঁধু তোমার গরবে, গরবিনী আমি,
রূপসী তোমার রূপে।
হেন মনে করি, ও দুটী চরণ,
সদা লইয়া রাখি বুকে ॥
অন্যের আছয়ে, অনেক জনা,
আমার কেবল তুমি।
পরাণ হইতে, শত শত গুণে,
প্রিয়তম করি মানি।
নয়নের অঞ্জন, অঙ্গের ভূষণ,
তুমি সে কালিয়া চান্দা।
জ্ঞানদাসে কয়, তোমারি পিরীতি,
অন্তরে অন্তরে বান্ধা ॥

কেদার।

ওহে নাথ কি দিব তোমারে ॥ ধ্রু।

কি দিব কি দিব করি মনে করি আমি।
যে ধন তোমারে দিব সেই ধন তুমি ॥
তুমি সে আমার নাথ আমি সে তোমার।
তোমার তোমাকে দিব কি যাবে আমার ॥
যতেক বাসনা মোর তুমি তার সিধি।
তোমা হেন প্রাণনাথ মোরে দিল বিধি ॥
ধন জন দেহ গেহ সকলি তোমার।
জ্ঞানদাস কহ ধনি এই সবে সার ॥

ধানশী।

তুয়া অনুরাগে হাম নিমগন হইলাম।
তুয়া অনুরাগে হাম গোলক ছাড়িলাম ॥
তুয়া অনুরাগে হাম কাননে ধাই।
তুয়া অনুরাগে হাম ধবলী চরাই ॥
তুয়া অনুরাগে হাম পরি নীল শাড়ী।
তুয়া অনুরাগে হাম পীতাম্বরধারী ॥
তুয়া অনুরাগে হাম হইনু কলঙ্কিনী।
তুয়া অনুরাগে নন্দের বাধা বৈহু আমি ॥
তুয়া অনুরাগে হাম তুয়াময় দেখি।
তুয়া অনুরাগে মোর বাঁকা হইল আঁখি ॥
তুয়া অনুরাগে হাম কিছু নাহি জান।
চন্দ্রাবলী ভজ জ্ঞানদাসের গান ॥

## যুগল রূপ।

সখি হের দেখ আসিয়া।
ধরণী উপরে, এ চারু পঙ্কজ,
নয়নে দেখ চাহিয়া ॥
পঙ্কজ উপরে, বিংশ শশধর,
চাঁদের উপরে গজ।
এ চারু গজের, উপরে শোভিত,
যুগল কেশরী রাজ ॥
কেশরী উপরে, এ দুই সায়র,
সায়র উপরে গিরি।
গিরির উপরে, এই দুই তমাল,
চারি শাখা আছে ধরি ॥
তাহে আছে সখি, একটি তমাল,
নবঘন সম দেখি।
একটী তমাল, সোণার বরণ,
শুনগো মরম সখি ॥
তাহে ফলিয়াছে, অরুণ বরণ,
এ চারি উত্তম ফল।
ফলের ভিতর ফুল ফুটিয়াছে,
নাহি তার শাখাদল ॥
তা পর এ দুই, কীরের বসতি,
তা পর চকোর চারি।
তা পর এ দুই, চাঁদের বসতি,
পিবইতে ইহ বারি ॥
তাপর দেখহ, বিধু সে অরুণ,
তাপর ময়ূর অহি।
জ্ঞানদাস কহে, মরমকবাত,
একথা জানে না কহি ॥

সম্পূর্ণ।

# কৌতুক বিলাস।

## বন্দনা।

গণেশ বন্দনা।

বন্দ বিশ্বময়ী সুত, বিমল চরণামৃত
বিরাজিত রতন নূপুর।
সরোরুহোপর স্থিতি, ব্রহ্মাণ্ডের গতি মতি,
গণপতি বিশ্বের ঠাকুর॥
স্থূলখর্ব্ব কলেবরে, শোভা করে চারি করে,
শঙ্খ চক্র গদা শ্বেতাম্বুজে।
হিয়ে রত্নময় বালা, সাজায়েছে গিরিবালা,
সলজ্জিত শশীকলা হেরে চতুর্ভুজে॥
মহাযোগে যোগবলে, ষড়াননে জিনি ছলে,
গলে দোলে পারিজাত হার।
শিব আসন আস্ফুরিত, আগম পুরাণ যত,
তবাঙ্কিত বিশ্বেতে প্রচার॥
মকর কুণ্ডলবর, শ্রুতিযুগে শোভাকর,
করিকরে শ্রীমুখ সুঠাম।
কটিতটে বাঘাম্বর, দেব দেব লম্বোদর,
তব পদে অসংখ্য প্রণাম॥

শ্রীশ্রীবিষ্ণু বন্দনা।

মাধবায় নম নম, পুরাণ পুরুষোত্তম,
তুমি দেব বেদাদি কারণ।
কালীয়বরণ ঘটা, নবীন নীরদ ছটা,
হেরে মুনি মন বিমোহন॥
সুচারুচরণ তল, জিতে কোকনদ দল,
ভ্রমর নূপুর কল তায়।
মোহন মুরলী করে, ধারন বিম্বিকাধরে,
সে মাধুরী উপমা কোথায়॥
পরিধান পীতাম্বর, গলে বনমালা বর,
শিরে শিখিপুচ্ছ সুশোভন।
মেঘে সৌদামিনী প্রায়, সজল রশ্মিকা তায়,
শক্রধনু তনুর গণন॥
অধরে মধুর হাসি, চাহিয়ে সে সুধারাশি,
মৃত হয় অমৃত ভাজন।
চন্দন চর্চ্চিত কায়, সে শোভা কহিব কায়,
নীলকান্তে হীরকমিলন॥
কখন যমুনা নীরে, কখন পুলীন তীরে,
কখন বিপিন বৃন্দাবনে।
কখন কদম্ব মূলে, কখন কালিন্দী কূলে,
কখন বা গিরি গোবর্দ্ধনে॥
কখন নিকুঞ্জবনে, লইয়ে গোপিনী গণে,
সদা রাস হাস পরিহাস।
বর্ণিব সে সব কত, পুরাণের মত যত,
রচিলা দ্বাদশ যাত্রা ব্যাস॥
শুন প্রভু শ্রীনিবাস, এদীন দাসের আশ,
বৈভব নাহিক চাই।
অন্তেতে থেকে অন্তরে, থেকোনা অন্তরান্তরে,
অন্তে যেন ও চরণ পাই।

ব্রহ্মবন্দনা।

একব্রহ্ম নিরাকার, দ্বিতীয় নাহিক আর,
বিশ্বরূপ মূলাধার,
ভূত আত্মা ভূতের বিহীন।
যার স্তবে স্তব হয়, সর্ব্বদেবী দেবময়,
ভুবনজল আশ্রয়,
গুণময় সদা গুণহীন॥

বিবর্জ্জিত বৃদ্ধিহ্রাস, সর্ব্বত্র সম প্রকাশ,
অজ্ঞান করেন নাশ,
কর্ম্ম ফাঁস পাশ বিমোচন।
চৈতন্য দিব্যশাশ্বত, কেবল জগত হিত,
নিত্যানন্দ সর্ব্বগত,
ব্যোমাতীত বেদের বচন।
সমারূঢ় জ্ঞান শক্তি, মুক্তিময় কহে যুক্তি,
তব পদে যার ভক্তি,
জীবন্মুক্ত হয় সেই জন।
বিন্দুনাদ কলাতীত, ক্ষেত্রজ্ঞ ক্ষেত্রপালিত,
তাহে বেদ বিদ্যাতীত,
হিতাহিত জীবন মরণ॥
নষগুপুর নশক্তি, নাহি গম্য বুদ্ধি যুক্তি,
অতিক্রান্ত ভূত পংক্তি,
সমাধান অবসান হয়।
সর্ব্ব বপু রিপু অঙ্গে, অষ্টম প্রকৃতি সঙ্গে,
পঞ্চদশেন্দ্রিয় রঙ্গে,
বিভঙ্গ লইয়া ব্রহ্মময়॥
আপনি যন্ত্রী হইয়া, দেহ যন্ত্রাদি সৃজিয়া,
নানা মত প্রকাশিয়া,
তাহে সদা বাড়িছে উল্লাস।
অধিযজ্ঞ অভিভূত, তুমি হিত বিপরীত,
কে বুঝে তব চরিত,
তোমাতেই সকল প্রকাশ।
অজ্ঞান মূল হরণ, বর্ত্তমান সর্ব্বক্ষণ,
চৈতন্য কর প্রদান,
সাক্ষিরূপ সকল অন্তরে।
তুমি ধর্ম্ম গুণ কর্ম্ম, তুমি হও পরব্রহ্ম,
নাহিক মরণ জন্ম,
তব মর্ম্ম কি জানিবে নরে॥
তোমা বিনা অন্যজন, নিত্য নহে কদাচন,
শবময় ত্রিভুবন,
তুমি হে জীবন সবাকার।
হরি হর প্রজাপতি, তোমাতে ত্রিগুণোৎপত্তি,
সৃজন সংহার স্থিতি,
নানাজ্যোতি অংশ সে তোমার॥
যতেক দেব সাকার, যোগী ঋষি সিদ্ধ আর,
কিবা নর দুরাচার,
কীট পতঙ্গেতে সমভাব।
এজগত চরাচর, তোমা বিনা নাহি অন্য,
জীবন ভুবন শূন্য,
মায়ামাত্র তব আবির্ভাব॥
ভ্রান্তি আশা অভিলাষে, বদ্ধ হয় অনায়াসে,
অহঙ্কার সঙ্গদোষে,
কর্ম্মফাঁসে যত জীবগণ।
কার কর্ম্ম কেবা করে, কেবা দুঃখে ভোগ করে,
নাহি জানে চরাচরে,
সমরূপ ব্যাপ্ত নিরঞ্জন॥
অসার এই সংসার, দেহে পাত্র সবাকার,
একবস্তু মূলাধার,
পরিপূর্ণ এ তিন ভুবনে।
সূর্য্যতেজরশ্মি যিনি, শশীতে শীতল তিনি,
বেদের এইতো বাণী,
সেই আত্মা ব্যাপ্ত ভূতগণে॥
অন্তরে বাহির গতি, স্থূল নহে সূক্ষ্ম অতি,
দর্শন অন্ধ আকৃতি,
বদ্ধ নহে সনাতন গুণে।
ঘটস্থিত যে আকাশ, বায়ুর সর্ব্বত্র বাস,
তথা আত্মা স্বপ্রকাশ,
দীপ্ত লিপ্ত নহে তেকারণে॥
জীবভুঞ্জে কর্ম্মফল, মন্দ কিবা আর ভাল,
বিষাদে ভাবে বিশাল,
অহঙ্কার আত্ম অভিমানে।
এক ব্রহ্ম দ্বয় নহে, সর্ব্বস্থানে সম রহে,
তত্ত্বজ্ঞানিগণ কহে,
মোহে দেহে জীবে নাহি জানে।

এক সূর্য্য গগণেতে, দুই নাই এজগতে,
লক্ষকূপ সলিলেতে,
দেখিলে দেখিবে লক্ষ অর্ক।
সকলি অনিত্য তাহা, প্রতিবিম্বময় যাহা,
হেন রূপে আত্মস্পৃহা,
শ্রুতি কহে নাহি ইতে তর্ক॥
তিনি ভাল মন্দসন্দ, নির্ব্বন্ধ আদি আনন্দ,
যাহার পদারবিন্দ,
বন্দিলে সবার স্তব হয়।
আমি অতি অভাজন, তত্বজ্ঞানেতে বঞ্চন,
সগুণ হয়ে নির্গুণ জনে
কৃপাকর কৃপাময়॥

## ব্রহ্মলোক বর্ণনা।

কিবা মনোহর, দেখিতে সুন্দর,
শোভে ব্রহ্মপুর, সর্ব্বলোকোপরে।
কনক রচিত, মৃত্তিকা শোভিত,
পীযুষ পূরিত, স্থির সরোবরে॥
কল্পতরু তায়, কিবা শোভা পায়,
ফল ধরে যায় ধর্ম্ম মোক্ষ আদি।
পত্র পুষ্প তার, ভক্তি তত্ব সার,
কেহ নাহি আর, তাহাতে বিবাদি॥
সদা স্থির ছায়া, স্নিগ্ধ করে কায়া,
দূরে যায় মায়া সেতরু পরশি।
চন্দ্র কলা ক্ষয়, তথায় না হয়,
সদা পূর্ণরয়, শরদের শশী॥
শীত উষ্ণকাল, বরষার কাল,
তাহাদের কাল, সে কাল বসন্ত।
সত্য সে নগর, অজর অমর,
শোকাদি বিকার নহে বলবন্ত॥
তথা জ্ঞাননদী, বহে নিরবধি,
হংসগুণনিধি কেলি করে তাতে।

সে পরম হংস, নাহি তার ধ্বংস,
জীব যার অংশ, সর্ব্বভূতে স্থিতে।
ব্রহ্মাব্রহ্মগূঢ়, হেন হংসারূঢ়,
না জানে নিগূঢ়, মূঢ় দুরাচারে।
সদাই আনন্দ, পারিজাত গন্ধ,
বহে মন্দ মন্দ মলয় সমীরে॥
ত্যজি ত্রিভুবন, হরির নন্দন,
রহে সর্ব্বক্ষণ, স্থিরভাবে তথা।
ধরি ফুলবাণ, সেই ফুলবাণ,
করয়ে সন্ধান হানে শক্তি যথা॥
কোকিলে কুহরে, ভ্রমর গুঞ্জরে,
বিয়োগী শিহরে চমকিত মতি।
প্রফুল্ল মুকুল, নানাজাতি ফুল,
দেখি অলিকুল ব্যাকুলিত অতি॥
নাহি দুঃখ শোক, সুখী ব্রহ্মলোক,
জিনিয়া গোলক অতি মনোরম।
অতুল্য শোভায়, শোভিছে তথায়,
রত্নবেদী তায় নিরুপমক্রম॥
কমল আসন, তাহাতে আসন,
বামে সুশোভন বিদ্যা সরস্বতী।
ইন্দ্র চন্দ্র যম, বায়ু আদিক্রম,
করয়ে বিশ্রাম, হরষিতে অতি॥
অর্কের মণ্ডলে, সুরপুর বলে,
বিষয়ে সকলে, দেবদলে পূর্ব্ব॥
উত্তরে কিন্নর, যক্ষ রক্ষ আর,
সিদ্ধ বিদ্যাধর, গন্ধর্ব্বাদি সর্ব্ব॥
পশ্চিম দিকেতে, বৈসে আনন্দেতে,
ধ্যানসম্বন্ধেতে, ব্রহ্ম-ঋষিগণ।
করে বেদ ধ্বনি, সদা স্বস্তি বাণী,
শুনি পদ্মযোনি, আনন্দ মগন॥
সাধুপুত্র সবে, আনন্দে রহিবে,
ভ্রান্তি শান্তি পাবে কহ আরবার॥
দক্ষিণে পিতর, বৈসে নিরন্তর,
বসু আদি পর, অপর তাহার॥

সুধারূপে তৃপ্ত, নাহি পর আপ্ত,
যাহা সুধা ব্যাপ্ত, অপর্য্যাপ্ত রসে।
সকলে আনন্দে, বিধি পদদ্বন্দ্বে,
নতশিরে বন্দে, ভক্তির আবেশে॥
নাহি অন্য কথা, যা কর বিধাতা,
তোমা বিনা বৃথা, সংসার সকল।
তব আজ্ঞাবহ, ভুঞ্জি নিশা অহ,
তবে যে উৎসাহ মায়া মোহ বল॥
ব্রহ্ম দূতগণ, করিছে ভ্রমণ,
করিতে পালন, যে আদেশ হয়।
ব্রহ্মার সভায়, এমত সময়,
আগমন হয়, দেব মৃত্যুঞ্জয়॥
দেখি পদ্মযোনী, সম্ভ্রমে তখনি,
উঠিয়া আপনি, সভাতে দাণ্ডায়।
হরষিত হয়ে, বিধি পাদ্য লয়ে,
পদ প্রক্ষালিয়ে, আসনে বসায়॥
করে দূত কাম, পুরবাচ নাম,
দেখিতে সুঠাম, বিদ্যাধর জাত।
বিধি তারে বলে, দ্রুত যাহ চলে,
আন গিয়ে তুলে, পুষ্প পারিজাত॥
শুনি সেই কথা, নোয়াইয়া মাথা,
চলিলেন যথা, সেই পুষ্পবন॥
শ্রীশ্যামাচর করিছে বারণ,
করিলে গমন, হবে অঘটন॥

---

## গ্রন্থারম্ভঃ।

পুরবাচের উপর ব্রহ্মার অভিশাপ।

পাইয়া বিধির আজ্ঞা বিদ্যাধর সুত।
পবন গমনে ধায় হয়ে হর্ষযুত॥
পথাপথ নাহি চাহে চলে দ্রুতগতি।
দেখে পুষ্প পারিজাত গন্ধ বহে অতি॥
কি কব কুসুম শোভা আভা জবা জিনি।
কেশর কনকদাম যেন দিনমণি॥
মকরন্দ অসমন্দ সদা সুধাক্ষরে।
ঘ্রাণে তাপ পাপনাশে বিমল অন্তরে॥
তার ঘ্রাণ লয় যেই সেই ভাগ্যবান।
অজর শরীর হয় মহা বলবান॥
মদনের ফুলধনু অন্য ফুলে নয়।
পারিজাতময় হয় এইতো নিশ্চয়॥
ব্যাপিয়া যোজন চারি যার গন্ধ চলে।
যাহার সৌরভে যোগিগণ আঁখি মেলে॥
বিরহীর বিষসম বিষম জঞ্জাল।
যাবে মরে জরে বপু অবপু বিশাল॥
রাশি রাশি প্রস্ফুটিত তথা পুষ্পগণ।
বাছিয়ে বাছিয়ে দূত করিছে চয়ন॥
তুলিতে প্রফুল্ল ফুল শরে জরে কায়া।
নবীন পল্লব বৃক্ষ সদা স্থির ছায়া॥
কোকিল ভ্রমরগণ সদা নৃত্য করে।
শুনি ধ্বনি পুরবাচ মদনে শিহরে॥
মলয় সমীর স্থির বহে সদা কাল।
ভাবে দূত বিপরীত বুঝি হয় বাল॥
হইল অধৈর্য্য বপু রিপু বলবন্ত।
হারাইল জ্ঞান কামে হইয়া উন্মত্ত॥
পুষ্পসাজি ফেলি ভূমে চৌদিকে নেহারে।
দেখে এক নারী স্নান করে সরোবরে॥
বদন শারদ শশী হাসি জ্যোৎস্না সম।
খঞ্জন গঞ্জন আঁখি অপাঙ্গ বিষম॥
মান্ধন্তি তাহার নাম উর্ব্বশীর সুতা।
তারে নীরে ধরে গিয়ে কামে ব্যাকুলিতা॥
পুরবাচে দেখি রামা বাতুলের প্রায়।
কুল মান রক্ষা হেতু পলাইয়া যায়॥
দূত বলে তুমি গেলে না বাঁচিব আমি।
আলিঙ্গন দিয়া প্রাণরক্ষা কর তুমি॥
বিলম্ব না সহে হয় সংশয় জীবন।
এতবলি বলে ধরি করে আলিঙ্গন॥
অধরে অধর দিয়া করয়ে চুম্বন।
লাজে অধোমুখী ধনী মলিন বদন॥

যাজ্ঞিক হইয়া কর্ম্মে দিলেন আহুতি।
তবেতো মদন বাণে পাইল নিষ্কৃতি ॥
চেতন পাইয়া তবে মান্ধতিরে কয়।
তোমার কারণ মম প্রাণরক্ষা হয় ॥
অভিমান ত্যজ ধনী না হও উদাস।
আমি এজন্মের মত হৈনু তব দাস ॥
তব আজ্ঞাবহ অহর্নিশ আমি রব।
যে আজ্ঞা করিবে যবে তখনি পালিব ॥
এত বলি কণ্ঠ হৈতে মাণিকের হার।
অতুল্য অমূল্য ধন গলে দিল তার ॥
হার পেয়ে তুষ্ট হয়ে সে করে গমন ॥
তার পর পুরবাচ ভাবে মনে মন ॥
কি কর্ম্ম করিনু বলে করে হায় হায়।
কেমনে দেখাব মুখ ব্রহ্মার সভায় ॥
সকল অন্তর্য্যামী চিত্রগামী বিধি।
কহিতে নারিব মিথ্যা হব অপরাধী ॥
হইল প্রহর দুই আসিয়াছি বনে।
কি হইবে কি করিব ভাবে মনে মনে ॥
এখানে বিরিঞ্চি তার আসার আশায়।
প্রহর পর্য্যন্ত সদা শিবেরে বসায় ॥
পরে না পাইয়া ফুল শোকাকুল হয়ে।
আপনি আনল ব্রহ্মা কুসুম তুলিয়ে ॥
দেখিল নয়নে কর্ম্ম পাপী দুরাচার।
থর থর কাঁপে অঙ্গ ক্রোধেতে ব্রহ্মার ॥
আসিয়া শিবের পূজা করি সমাপন।
তত্ত্ব কথা শিবের সঙ্গে হয় কতক্ষণ ॥
তারপরে নিজস্থানে গেল দেবগণে।
নিজগণ লয়ে ব্রহ্মা ভাবে মনে মনে ॥
হেনকালে পুষ্প লয়ে আইল সেজন।
দেখে ক্রোধে কহে বিধি নির্দ্দয় বচন ॥
ব্রহ্মলোকে থাকি কর পশু ব্যবহার।
এ স্থানে থাকিতে তুমি যোগ্য নহ আর
মর্ত্ত্যে মত্ত হয়ে গিয়ে কর এ ব্যভার।
গোব দেহ ছাড়ি হও নরের আকার ॥

শুনি শাঁপ মনস্তাপ পেয়ে দূত কয়।
লঘুদোষে গুরুদণ্ড কেন মহাশয় ॥
কিঙ্করে কেমনে কালে কর সম্পূরণ।
দয়া নাহি চিত্তে বলে করয় রোদন ॥
নানাবিধ স্তুতি করে ধরে রাজা পায়।
কিঞ্চিৎ কহিছে শ্যাম বর্ণিত ভাষায় ॥

পুরবাচের স্তব ও দেহ পতন।

বিধাতার বাণী, পুরবাচ শুনি,
প্রমাদ গণিছে মনে।
অখণ্ড কথন, বিধির বচন,
জানে জনে ত্রিভুবনে ॥
কিরূপে উদ্ধার, হইবে আমার,
আরবার কত দিনে।
যেতে মর্ত্ত্যলোক, হয় বহু শোক,
এ আজ্ঞা কর কেমনে ॥
তুমি বিশ্বপিতা, আখ্যাত বিধাতা,
সন্তান তব সংসার।
নীচ উচ্চ জীব, তোমাতে প্রভব,
তুমি বিশ্ব মূলাধার ॥
অকৃতি সন্তান, আমি হতজ্ঞান,
কৃপাময় কর দান।
হরিয়ে বিষাদ, একি পরমাদ,
শুনিয়া কাঁপিছে প্রাণ ॥
ত্যজ পিতা রোষ, তনয়ের দোষ,
জনক নাহিক ধরে।
বিধাতা তখন, বলয়ে বচন,
বৃথা দোষ দেহ মোরে ॥
তোমার বচন, ললাট লিখন,
প্রারব্ধ যাহারে বলে।
প্রার্থনার যোগে, ভাল মন্দ ভাগে,
স্বর্গ মর্ত্ত্য রসাতলে ॥
বৃথা অভিমান, সকলে অজ্ঞান,
[illegible] আছে।

ভাল মন্দ যত, তোমার কহত;
ফলাফল আগে দিছে ॥
কার শক্তি নাই, শুন হে গোসাঞি,
সব তব আজ্ঞা বহে।
তোমার লিখন, হবে এ ঘটন,
কান্দিতে কান্দিতে কহে ॥
যে কর্ম্ম যে করে, তব লিপি ধরে,
কিবা ভাল আর মন্দ।
যজ্ঞ দান ধর্ম্ম, আর পাপ কর্ম্ম,
সে সব তব নির্ব্বন্ধ ॥
তোমা ছাড়া গতি, নাহি প্রজাপতি,
তুমি গতি মতি জীবে।
অভিমান আর, কামাদি বিকার,
তোমার আজ্ঞা সম্ভবে ॥
তাহে মহামারে, কে রহিতে পারে,
জান হে আপনি তত্ত্ব।
সুরপুরন্দরে, গুর্ব্বঙ্গনা হরে,
স্মরে হইয়ে মত্ত ॥
শিব কোপাগুণ, দহিল মদনে,
তবু মনে কামে ব্যস্ত।
হের শশধরে, গুরুপত্নী হরে,
আছেন কলঙ্কগ্রস্ত ॥
মদনের গুণ, তুমি ভাল জান,
কন্যায় আসক্ত মন।
দেখ সেই দোষে, ত্রিলোচন রোষে,
ছিণ্ডিল তব বদন ॥
কামের আগুণে, পোড়ে ঋষি গণে,
এড়াইতে কেবা পারে।
আমি ক্ষুদ্র তায়, কিবা কহিব হায়,
কেন কোপ কর মোরে ॥
শুনিয়া স্তবন, সরোজ নন্দন,
বলে তজ্য সুত ভয়।
আমার বচন, না হবে লঙ্ঘন,
স্বরূপ এই নিশ্চয় ॥
গিয়া মর্ত্ত্যপুর, হবে রাজেশ্বর,
করিবে আমায় পূজা।
পণ্ডিত ভাজন, পাবে সভাজন,
ক্ষিতি মধ্যে মহাতেজা ॥
কিছু কালান্তরে, পুন ব্রহ্ম পরে;
আনিব শাপান্ত পরে।
না কর রোদন, শুনরে নন্দন;
দৈবেতে সকল করে ॥
আমার বচন, অখণ্ড কথন;
যাও বাছা ভূমিতলে।
করিব করুণা, পূরিবে বাসনা,
আনন্দে না রও ভুলে।
কহিতে কহিতে, পড়ে আচম্বিতে,
ব্রহ্মার সাক্ষাতে কায়া ॥
দেখি বিধিপুন, হন মৌন মন,
বাড়িল মায়ার মায়া।
করে সে জীবন, ভুবন ভ্রমণ,
অন্বেষণ ভাল স্থান ॥
ভ্রমিতে ভ্রমিতে, পূর্ব্ব নির্ব্বন্ধেতে,
নব দ্বীপে যান ॥
শ্যামার চরণ, করিয়া ধারণ,
হৃদি পদ্ম শতদলে।
করিল রচন, শ্রীশ্যামাচরণ,
কৌতুকবিলাস ছলে ॥

রাজা কৃষ্ণচন্দ্রের জন্ম।

সর্ব্বত্রে তাহার জ্যোতি করিয়ে ভ্রমণ।
নদীয়া নগরে গিয়া উত্তরে তখন ॥
দেখে রাজা ভাগ্যধর পুণ্যবান অতি।
কুলে শীলে ধনে মানে যেন প্রজাপতি ॥
জাতিতে ব্রাহ্মণ নৃপ তাহে গোষ্ঠীপতি।
সুবর্ণে সোহাগা যেন একত্রে বসতি ॥
ধনদ সদৃশ ধন রাজ্য বহুদূর।
হয় হস্তী গাভী উষ্ট্র খেচর প্রচুর ॥

পাত্র মিত্র দেয়ান কুটুম্ব জ্ঞাতিজন।
সহ পরিবার ভূপ করেন পালন॥
ইষ্টদেবে নিত্য সেবা নিষ্ঠা ভক্তি যুক্ত।
সদা সত্যবাদী ধীর দেব অনুরক্ত॥
অশেষ গুণের ধাম নাম রঘুরাম।
যথাযোগ্য রাণী তার আগুময়ী নাম॥
না ছিল সন্ততি আর বিহীন সন্তান।
সেইদিন রাজরাণী করে ঋতুস্নান॥
পুরবাচ মনে জানি উত্তম আধার।
বায়ুরূপে গর্ব্ভে তার হইল সঞ্চার॥
দিনে দিনে বৃদ্ধি পায় শুক্লশশী যেন।
প্রথম কুলাল গর্ব্ভ রহে এক দিন॥
দ্বিতীয় দিবসাবধি পঞ্চম বাসর॥
বুদ্বুদ আকার গর্ব্ভে বাস নিরন্তর॥
জরায়ু জননী গর্ব্ভে হইয়ে বেষ্টন।
কুলাল চক্রের ন্যায় করেন ভ্রমণ।
সপ্তম দিবস পর এক পক্ষ আর।
মাংসপিণ্ড নামে গর্ব্ভে বাস হয় তার॥
পরে পঞ্চবিংশতি বাসর মাসা বিধি।
অঙ্কুর গর্ব্ভেতে বাস করে গুণনিধি॥
সেই কালে পঞ্চ অঙ্গ হয়তো গঠন।
শিরস্কন্ধ গলা পৃষ্ঠ উদর গণন॥
এক মাসাবধি দুই মাস গণনায়।
হস্তপদ পার্শ্ব আদি বিধি দেন তায়॥
কিন্তু অসঙ্কিত রহে প্রাণের বিহীনে।
অবয়ব অষ্ট অঙ্গ হয় মাস তিনে॥
চতুর্থ মাসেতে হয় সকল অঙ্গুলী।
জীবের সঞ্চার দেহে সঙ্কিত সকলি॥
নাশানন গুল্ফ শ্রেণী চক্ষু শ্রোত্র আদি।
পঞ্চম মাসেতে তাহা করে গঠে বিধি॥
ছয় মাসে নাভি লিঙ্গ কর্ণের গহ্বর।
বিরলে গঠিল বিধি অতি মনোহর॥
সপ্তম মাসেতে কেশ গঠে প্রজাপতি।
আট মাসে দেহে রোম হইল আকৃতি॥
নয় মাসে চেতন হয় সুখ দুঃখ জ্ঞান।
মাতৃ ভক্ষ অন্নরস করে আস্বাদন॥
দশমাস দশদিন পূর্ণ যবে হয়।
আনিল সূতিকা বায়ু সেই যে সময়॥
সেই যে সূতিক বায়ু অতি দয়াবান।
প্রসব বেদনে রাণী করে আনচান॥
হরি পদ স্মরি মনে বিদ্যাধর সুত।
ভূমিষ্ঠ হইল অঙ্গে শোণিত বেষ্টিত॥
হুলহুলী কুলাচালী হয় মহোৎসব॥
গ্রামবাসী আসি করে জয় জয় রব॥
দ্বিজ শ্যাম বলে পরে শুনহ কারণ।
রাজা কৃষ্ণচন্দ্র জন্ম করিল ধারণ॥

---

রাজা কৃষ্ণচন্দ্রের বাল্যলীলা।

ভূমিষ্ঠ হইল সুত, সর্ব্ব সুলক্ষণ যুত,
শশীসম অঙ্গের কিরণ।
বদন সরোজ জিনি, দিব্যপাণি দুইখানি,
আঁখি তাহে খঞ্জন গঞ্জন॥
কপাল চিবুক ভাল, বিধাতা গড়িল ভাল,
ওষ্ঠাধর সিন্দুর সমান।
খগওষ্ঠ সমনাশা, আধ আধ মিষ্ট ভাষা,
কর্ণযুগ কুমদ বাখান॥
মনোহর কটী তার, ডমরু সম আকার,
নাভি সুধা কূপ অনুমানি।
রম্ভা তরু সম উরু, সকল গঠন চারু,
বালকের কতবা বাখানি॥
কেশ বেশ হীন দন্তে, ভ্রূ আদি হবে অন্তে
সেসব বিহীন শিশুকালে।
বর্ণনা না করি আর, শিশুবোধে রক্তাকার,
মাংসপিণ্ড লয় শিশুকালে॥
রাগরে রূপ বর্ণনা, পতি নিন্দা আগে আনা
যাবে ইহো হইল খণ্ডিত।
দেখিয়া পুত্রের রূপ, পুলকে পূরিত ভূপ,
আনন্দেতে পূরে নিজ চিত॥

মদন জিনিয়া রূপ, তাহার কারণ নৃপ,
নাম তাঁর রাখে কৃষ্ণচন্দ্র।
যে হেরেছে সে মাধুরি, তার যাই বলিহারি,
সে নাহি দেখিতে চাহে চন্দ্র॥
নানাধন নানাজনে, দান করে হৃষ্ট মনে,
শিশুর কল্যাণে দ্বিজ রায়।
হুলাহুলী জয় রব, যেই প্রথা আছে সব,
মহাজনগণের পন্থায়॥
ষেটেরা ষষ্ঠীর পূজা, আটকৌড়ে করে রাজা,
খই কড়ি মোহর ছড়ায়।
গ্রহ সুপ্রসন্ন জানি, ছয় মাসে নৃপমণি,
অন্ন স্থতের বদনে ছোঁয়ায়॥
শুক্লচন্দ্র সম কায়, কৃষ্ণচন্দ্র বৃদ্ধি পায়,
পঞ্চম বৎসরাক্রম করে।
হরষিত রাজা হয়ে, শুভলগ্ন যোগ পেয়ে,
খড়ি দান করে তার করে॥
বালক চতুর হয়, সামান্য বালক নয়,
শাপভ্রষ্ট মহীতে মহিত।
নানাশাস্ত্র অধ্যয়ন, বেদে হইল পরায়ণ,
কাব্যশাস্ত্রে পরম পণ্ডিত॥
সুধাসম মিষ্টভাষি, সুমধুর মৃদুহাসি,
ধর্ম্মে মতি অতি বিচক্ষণ।
উপনয়নাদিকরণ, চূড়া আদি প্রকরণ,
সমাধিল সে সব রাজন॥
উপযুক্ত দেখি কাল, চিন্তাযুক্ত মহীপাল,
নিজ পুত্র বিবাহ কারণ।
রাজনাট রাজপাট, দেশে দেশে যায় ভাট,
করিতে কন্যার অন্বেষণ॥
নানাস্থানে দূতগণ, করিয়ে বহু ভ্রমণ
পরে কন্যা মিলাইলা বিধি।
বাহুলে গ্রামেতে ধাম, রামকৃষ্ণ দ্বিজ নাম,
পদ্মানামে তাঁর কন্যা নিধি॥
রতি জিনি রূপবতী, ঐরাবতী সমজ্যোতি,
নাহি অতি রতি নিষ্ঠাবান।
বয়স অতীত দশ, নাহি যোগ ভঙ্গ দর্শ,
মিত্র বেধ তাহাতে ঘটন॥
সপ্তশলাকা নাহি পায়, রাজযোটক মিলে তায়,
অরিষড় অষ্টক বিহীন।
পুত্রের বিবাহ লাগি, হয়ে রাজা অনুরাগী
দেশে দেশে করে নিমন্ত্রণ॥
বিবাহ সুসাজ যত, করে রাজা নানামত,
রোসনাই নাহি পরিমাণ।
কৃত্রিম পর্ব্বত করে, কাগজেতে রঙ্গভরে,
তৈয়ার করে বিবিধ উদ্যান॥
ময়ুরপংক্তি ভক্তানামা, কতবা কহিব সীমা,
অনেক লইল চতুর্দ্দোল।
বাদ্যকর নানাজাতি, সহস্র সেফাই সাথি,
কত শত চলে রাজদল॥
অমাত্য সুহৃদগণ, সঙ্গে লয়ে দ্বিজগণ,
চলিলেন বাহুলে নগরে।
ডঙ্কা বাজে সারিং, আসা সোঁটা, চেলে দাড়ি,
নকিব ফুকরে উচ্চৈঃস্বরে॥
ক্রমে ক্রমে অতিক্রম, পথ তাহাদের হয়,
দেখা কন্যা কর্ত্তৃসনে।
অভ্যর্থনা করে দ্বিজ, আইস হে মহারাজ,
চল চল আমার সদনে॥
শ্রীশ্যামাচরণ দ্বিজ, শ্যামাপদ সরসিজ,
হৃদিপদ্মে করিয়া ধারণ।
রসিকরঞ্জন আসে, নবরস পরকাশে
ত্রিপদীতে করিল রচন॥

---

রাজার বিবাহ।

রাজারে দেখিয়া দ্বিজ হয়ে হরষিত।
আপন ভবনে লয়ে চলিল ত্বরিত॥
বসায় সকল জনে যথাযোগ্য স্থানে।
জামাতারে লয়ে যায় পরে সম্প্রদানে॥
বেদের বিহিত নীতি যে রীতি চলন।
অদ্ভুত নহে তাহা করিল পূরণ॥

পরে স্ত্রী আচার তরে কৃষ্ণচন্দ্রে নিয়ে।
যায় সবে অন্তঃপুরে হুলাহুলি দিয়ে॥
গোমুড়ে ঢাকিয়া পীড়া আলিপানা তায়।
বরপাত্র রায় গিয়া তাহাতে দাঁড়ায়॥
মহৌষধি ঐ ছলে অঙ্গেতে ছোঁয়ায়।
ধুস্তরে জালিয়া দীপ বরেরে দেখায়॥
মোনামুনি বেঁধে দিল কন্যার গলায়।
নানাগুণ দ্রব্য রাখে বরণ ডালায়॥
আপাদমস্তক মাপি সূত্র পরিমাণ।
ব্রাহ্মণী বরণ করি সপ্তপাক যান।
পরে গাঁটিছড়া বান্দি বসিল বাসরে॥
নারীগণ আসি তথা পরিহাস করে॥
কেহ কহে কোথা থাক আগর নাগর।
কেহ বলে চেয়ে দেখ এই যেন চোর॥
কেহ বলে ভূপতি পদ্মারে কোলে কর।
কেহ বলে রাজ-রাজাটীর কঠিন অন্তর॥
কোন জন বলে গীত গাহ হে রাজন।
কেহ হাসি কর্ণে কর দিতেছে তখন॥
এই মতে কত কহে কি কহিব আর।
কহিতে না পারি পুথি বাড়িছে আমার॥
পরে গ্রামবাসি আসি পড়সি নাগরী।
অনঙ্গে অবশ হয় কৃষ্ণচন্দ্র হেরি॥
বিরহে বিভোর হয়ে যত নারীগণ।
খেদ ছলে করে তারারূপের বর্ণন॥
সেইত বিরহ সিন্ধু কে বর্ণিতে পারে।
কিঞ্চিৎ কহিছে শ্যাম সাধ্যানুসারে॥

---

স্ত্রীগণের বিরহ ও রাজার রূপ বর্ণন।

যত নারীগণ, হয়ে হৃষ্টমন,
কহিছে গমন, বাসরে রাজ দরশনে।
নাগর নাগরী, চলে সারি সারি,
কৌতুক প্রচারি, প্রেমরস আলাপনে॥
কেহ মুখে হাসি, কেহ মৃদু ভাষি,
কেহকারে আসি, কথা কহে সংগোপনে।
পথে যেতে যেতে, কহে কত মতে,
যার যেই চিতে, উদয় হয় যে মনে॥
কেহ বলে আই, আর বাঁচি নাই,
বিষম বালাই, শাশুড়ি ননদী মোর।
সদাই গঞ্জনা, করয়ে লাঞ্ছনা,
সহেনা সহেনা, বিষম যাতনা ঘোর॥
এমত প্রকার, কত কহে আর,
মনে হয় যার, যেমত উদয় খেদ।
করয়ে প্রকাশ, কাহার উল্লাস,
কেহ উপহাস, করে পরে ভাবি ভেদ॥
কথোপকথনে, চলে রামাগণে,
দ্বিজের সদনে, যথা বসি মহারাজ।
ভুবন মোহন, সেইতো রাজন,
করে নিরীক্ষণ, যত যুবতী সমাজ॥
কিবা চন্দ্র নিয়ে, প্রেম রস দিয়ে,
মদনে মিশায়ে, ইহারে গড়িল বিধি।
কি রূপ মাধুরি, আহা মরি মরি,
শুন সহচরি, ইহারে মিলয়ে যদি॥
এই মহাশয়, হয় ফলময়
আমারে মিলয়, দয়া করি যদি বিধি।
বেণী বিনাইয়ে, কবরী বান্ধিয়ে,
তাহাতে বসায়ে, প্রেমরজ্জু দিয়ে বাঁধি॥
রামা কন, হরিদ্রা সমান,
ইহ মহাজন, আমার মনেতে হয়।
বিরহে বাঁটিয়ে, আশা তৈল দিয়ে,
সোহাগে ছানিয়ে, মাখিব সকল গায়॥
অন্য নারী কন, এজন কাঞ্চন,
যদ্যপি মিলন, হয় সঙ্গেতে আমার।
বিরহে জালিয়া, সোহাগে গালিয়া,
প্রেম রস দিয়া, ইহার গড়িব হার॥
কোন রামা কন, এই দৃষ্ট ধন,
যদ্যপি মিলন, হয় সঙ্গেতে আমার।
হৃদয়ে বসায়ে, প্রেম ভক্তি দিয়ে,
মন উপেক্ষিয়ে হেরিব মাধুরি তার॥

নাহি যাব ঘরে, সত্য কহি তোরে,
যদি দয়া করে, রহিবু উহার আশে।
চিত্রের পুতুল, রমণীর দল,
আঁখি ছল ছল, অশ্রু জলে সবে ভাসে॥
কোন রামা বলে, মদন হইলে,
অঙ্গহীন বলে, এজন না হয় স্মর।
এইতো নিশ্চয়, অসুরের ভয়,
হয়ে পরাজয়, আসিয়াছে পুরন্দর॥
অন্য নারী কয়, ইন্দ্র এই নয়,
হেন বোধ হয়, এজন হইবে শশী।
রাহুর ভয়েতে, আসিয়া মর্ত্তেতে,
বাসর ঘরেতে, লুকায়ে রয়েছে বসি॥
অন্য রসবতী, কহিছে ভারতী,
নহে নিশাপতি, কলঙ্ক বিহীন জন।
চন্দ্রেতে কলঙ্ক, অখ্যাতি শশাঙ্ক,
সে হলে মৃগাঙ্ক, অঙ্ক থাকিত ভূষণ॥
হেন জ্ঞান হয়, হরের তনয়,
এই রসময়, শুন প্রাণ সহচরী।
অন্য এক সতী কহিছে ভারতী,
মিথ্যা তব মতি, অন্যায় সহিতে নারী॥
হৈলে ষড়ানন, শুনলো কারণ,
ময়ূরবাহন, অবশ্য থাকিত তার।
এই মোর মতি, বিরহী দুর্গতি,
দেখি প্রজাপতি, করিবারে প্রতিকার॥
দেখ প্রেমজ্বরে, বিরহিনী মরে,
বুঝি তারতরে, দয়া হইল বিধাতার।
অশ্বিনীনন্দন, অবশ্য এজন,
ভুবনমোহন কেবা হেন রূপবান।
দেখিয়া মাধুর্য্য, ভুলে গৃহকার্য্য,
ভাবেতে অধৈর্য্য, দেহে মোহে কম্পবান॥
কেহ বলে আর, ঘরে গিয়া ছার,
হেরিব অঙ্গার, সমান অভাগাপতি।
গৃহে কেবা যায়, ধরি এর পায়,
যদি লয়ে যায়, করি আমার সঙ্গতি॥
এমন পুরুষ, সে রসে সরস,
নহিলে পরশ, না বাঁচে পরাণ আর॥
দ্বিজ শ্যাম কহে, কামানলে দহে,
নারীগণ কহে, পতি নিন্দা যে যাহার॥

---

রাজার আপন বাটীতে গমন।

প্রাতঃকালে উঠি বর বাসর হইতে।
চলিলেন বৃদ্ধ রাজা বৈসে যেস্থানেতে॥
পিতারে প্রণাম করি দাঁড়াইল রায়।
হেনকালে নারীগণ সম্বাদ পাঠায়॥
শয্যা তোলানীর টাকা দেও এইক্ষণে।
নহিলে হইবে দুঃখ সবাকার মনে॥
শুনি রাজা রঘুরাম হাস্য করি কয়।
ইহার কারণ কেন করিতেছ ভয়॥
রাজা জিজ্ঞাসিল পরে জানিতে কারণ।
বাসরে জাগিয়া ছিল নারী কয়জন॥
কৃষ্ণচন্দ্র কহে আমি করি অনুমান।
এক শত নারী ছিল মম বিদ্যমান॥
শুনি হরষিত রাজা মুদ্রা করে দান।
জনে জনে শত শত স্বর্ণমুদ্রা পান॥
কল্যাণ করিয়া পরে ঘরে সবে যায়।
হেনকালে রঘুরাম মাগিছে বিদায়॥
কহে কুসণ্ডিকা আদি হইবে করিতে॥
বিদায় করহে তাই মোরে অচিরাতে॥
হাসি দ্বিজ বলে বল এ আর কেমন।
দরিদ্র পাইলে নিধি না করে বর্জ্জন॥
এই স্থানে কুসণ্ডিকা করিয়া পূরণ।
পরেতে গৃহেতে যাহ শুনহে রাজন॥
রাজা বলে এ কথা অন্যথা নাহি হয়।
গৃহে গিয়া কুশণ্ডিকা হইবে নিশ্চয়॥
দ্বিজ বলে মহারাজ যে আজ্ঞা তোমারি।
আনিব মেলানি তার আর নমস্কারি॥
কন্যার জামাতা সনে লইয়া ব্রাহ্মণী।
আরণ্য বয়ন কাজে চক্ষে বহে পানি॥

যথাশক্তি অনুসারে রাখিল সম্মান।
কি করে ধনেতে যার প্রিয় বাক্য দান ॥
রাজার হুকুম পেয়ে যত খানে জাদ।
উঠিল বাজায়ে ভেরী করি ঘোর নাদ॥
পূর্ব্বমত শত শত নহবত চলে।
জয়ডঙ্কা রায়বাঁশ বাজে আগু দলে ॥
দামামা দগড়া তুরি কাড়া ঝঙ্কা ঢোল।
বাঁশি কাঁশি শত শত সুমধুর বোল ॥
সানাই ভোড়ঙ্গ বিনা রামসিঙ্গা বাজে।
নকিব ফুকারে সদা জয় মহারাজে ॥
চতুর্দ্দোলে কৃষ্ণচন্দ্র করি আরোহণ।
মহাপায়া পরে পদ্মা বসিল তখন ॥
রেসেলা চলিল সবে বাহিয়া বাহিনী।
কতক্ষণে নিকেতনে গেল নৃপমণি ॥
ঘরে গিয়া হুলাহুলি জয় রব করে।
রাণী আসি পুত্রবধূ উভয়েরে বরে ॥
রাজা কৃষ্ণচন্দ্রের কথা অপূর্ব্ব প্রকাশ।
শ্রীশ্যাম কহিছে কাব্য কৌতুকবিলাস ॥

রাণীর পুত্র ও বধূবরণ।

হরষিতে রাজ রাণী লয়ে এয়োগণ।
পুত্র বধূ উভয়ের করেন বরণ ॥
পরে ধান্য খুঁচি রাখি পদ্মার মাথায়।
জাঁতিতে কাটিয়াছে তাহা কৃষ্ণচন্দ্ররায়॥
দুগ্ধেতে আলতাগুলি রাখিয়া পাথরে।
দাঁড়াইল পদ্মাবতী চেং মৎস্য করে ॥
পরে জয়রব দিয়ে মঙ্গলাচরণ।
বর কন্যা এক ঠাঁই বসিল দুজন ॥
কড়ি লয়ে হাতাহাতি খেলে দুইজনে।
যেমত আচার করে পূর্ব্বে নারীগণে ॥
তদন্তেতে কাল রাত্রি পোহায় অন্য স্থানে।
অষ্ট বাসরে যোড়ে যায় সবে জানে ॥
ফুল সজ্জা অগ্রে রাজা পাঠায় ব্রাহ্মণ।
তারে তারে মিষ্টার নানা আয়োজন ॥

কোন নারী রাজারে দিতেছে যৌতুক।
কেহবা করয়ে আসি পদ্মারে কৌতুক ॥
ক্রমেতে পদ্মার সনে রাজার হৈল প্রেম।
তিল অদর্শনে মনে হয় রায় ভ্রম ॥
কালীর চরণ রজ মাখি সর্ব্ব অঙ্গে।
কৌতুকবিলাস শ্যাম রচে মনোরঙ্গে ॥

রাজা কৃষ্ণচন্দ্রের রাজ্যভার।

হেন মতে কতকাল হয় অবসান।
পরে রাজা রঘুরাম হইল নিদান ॥
বিষম বিকার জ্বর নাড়ী সন্ধিহীন।
দাহ আদি দোষ তাহে প্রকাশিল তিন ॥
কত কবিরাজে রাজা দিল বহু ধন।
যে যা চাহে তাই পায় প্রাণের কারণ ॥
আসন্ন হইলে কাল বল কে রাখিবে।
সকলে কালের বশ এ ভবে জানিবে ॥
মরিল রাজন হয় মহা হাহাকার।
কৃষ্ণচন্দ্র করে তাঁর বিহিত সৎকার ॥
চন্দন কাষ্ঠেতে চিতা জ্বালাইয়া তার।
পরে শ্রাদ্ধশান্তি করে যেরূপ ব্যবহার ॥
সোণার ষোরশ করে সহস্র প্রমাণ।
অপর ষোড়শ কত কে করে বাখান ॥
কাঙ্গালী বিদায় করে পিটাইয়া ঢোল।
নগরে নগরে হৈল মহাজনরোল ॥
ব্রাহ্মণের মোহর দান শূদ্রে মুদ্রা পান।
ছোট বড় সর্ব্বজনে করয়ে কল্যাণ ॥
অঙ্গ বঙ্গ কলিঙ্গ দ্রাবিড় কাশি কাঞ্চি।
সর্ব্বত্রের অধ্যাপক পত্র পায়ে আসি ॥
মনোরথ তা সবার করিয়া বিদায়।
পরেতে কৌলিক করে কৃষ্ণচন্দ্র রায় ॥
ভুঞ্জযজ্ঞ সম রাজা করে আয়োজন।
মাসাবধি জ্ঞাতিজনে করান ভোজন ॥
পরেতে আপনি কৃষ্ণ উৎকৃষ্ট ভাবিয়া।
রাজা হয়ে বৈসে পিতৃ সিংহাসনে গিয়া ॥

পুত্রসম পালে প্রজা বিচারে পণ্ডিত।
আপনি পণ্ডিত পণ্ডিত সভাস্থিত॥
বর্ব্বর সহিত রাজা না কহে কথন।
শিষ্টের পালক ভূপ দুষ্টের দমন॥
গুণবোদ্ধা অদ্বিতীয় এই বসুন্ধরে।
যজ্ঞ দান পূজা রাজা অবিরত করে॥
শাসনে গো ব্যাঘ্র জল পিয়ে একঠাঁই।
গুণের সাগর রাজা হেন আর নাই॥
পাত্রমিত্র ভৃত্যগণে সবে বুদ্ধিমান।
নির্ব্বোধ হইলে তার দণ্ড হয় প্রাণ॥
কালিদাস বাণেশ্বর কবিচন্দ্র আর।
ভারত অসিতনাথ পঞ্চরত্ন যার॥
পূর্ব্বেতে বিক্রমাদিত্য নব রত্ন যেন।
কৃষ্ণচন্দ্রের পঞ্চ রত্ন তাহার সমান॥
মহাসুখে মহারাজ সদা করে বাস।
পণ্ডিত থাকিলে পার্শ্বে সদাই উল্লাস॥
নানা শাস্ত্র অধ্যয়ন হয় সর্ব্বক্ষণ।
শাস্ত্র উক্তি বিনাকথা না কহে রাজন॥
গ্রামবাসী লোকে যশ সর্ব্বকাল গায়।
বলয়ে এমন রাজা না দেখি কোথায়॥
কালীর চরণ রজ মাখি সর্ব্ব অঙ্গে।
কৌতুকবিলাস শ্যাম কহে মনোরঙ্গে॥

দিগ্বিজয়ী পণ্ডিতের কথা।

এইরূপে কতকাল গত হয় পরে।
আসিল পণ্ডিত এক নদীয়া নগরে॥
জিনিয়া অনেক দেশ শেষ রাজপাটে।
আসিয়া সম্বাদ কয়ে রাজার নিকটে॥
শুনি তারে আসিবারে দিলেন আদেশ।
কি হেতু আইলে তত্ত্ব জিজ্ঞাসেন শেষ॥
পণ্ডিত কহিছে আমি দ্রাবিড় নিবাসী।
বিচারের আশাকরি তবস্থানে আসি॥
অঙ্গ বঙ্গ কলিঙ্গ সৌরাষ্ট্র কাঞ্চি গারা।
মগধ মথুরা মুরা কাশী ব্রজ আদা॥
বদ্রিকা কেদার আর নানাগুণীস্থানে।
জয়ী হইয়া আসিয়াছি তোমার সদনে॥
শুনি রাজা সমাদর করেন বিস্তর।
নিরব হইল সব শুনি তাঁর স্বর॥
গভীর সাগর সম বচন প্রকাশ।
রাজার সভাস্থগণে মনে পায় ত্রাস॥
প্রকারে জিনিল সভা আর সভাজন।
অপরুদ্ধ হয়ে ভূপ ভাবে মনে মন॥
কহিলেন পণ্ডিতেরে বাসায় যাইতে।
বিচার হইবে কল্য তোমার সহিতে॥
এতেক কহিল যদি রাজ্যের ঈশ্বর।
তুষ্টহয়ে বাসায় চলিল দ্বিজবর॥
পারিষদ লয়ে রাজা ভাবে অনিবার।
কিরূপে হইব জয়ী করিয়া বিচার॥
জীবের সমান জীব দ্বিজের নন্দন।
কারসাধ্য জিনে আর না দেখি এমন॥
শ্রীশ্যামাচরণ বলে শুনহে ভূপতি।
গোপাল নহিলে ইথে নাহি অব্যাহতি॥

গোপাল ভাঁড়ের রাজসভায় গমন।

বাসায় আসিয়া দ্বিজ বলিল তখন।
এখানেতে নরপতি অতি মৌন মন॥
কেমনে রহিবে মান কে করিবে ত্রাণ।
বলে এতদিনে নষ্ট হইল গুমান॥
এইরূপে সে দিবস রজনী প্রভাতে।
পুনশ্চ আইল দ্বিজ রাজার সভাতে॥
দেখিয়া তাহারে সবে হয় মৌন মন।
খগপতি দেখিয়া যেমন নাগগণ॥
পণ্ডিত কহিছে হাসি ওহে মহীপাল।
বিচার করিতে এই উপযুক্ত কাল॥
রাজা বলে অদ্য ফিরে যাওহে বাসায়।
কল্য হইবে বিচার আমার সভায়॥
পণ্ডিত কহিছে ভাল কল্য জানা যাবে।
হারিলে হইব দাস হারালে কি হবে॥

রাজা বলে অর্দ্ধরাজ্য দিব আমি দান।
শুনি হরষিতে কবি বাসস্থানে যান ॥
এখানে বিষাদ ভাবে কৃষ্ণচন্দ্র রায়।
কি রূপেতে এই বার মান রক্ষা পায় ॥
হেনকালে গোপাল আসিল সে সভায়।
গললগ্নীকৃতবাসে সম্মুখে দাঁড়ায় ॥
চরণে শরণ লয় অষ্টাঙ্গে প্রণতি।
ভাল মন্দ কোন কথা না কহে ভূপতি ॥
গোপাল কহিছে রাজা একেমন ধারা।
আজি কেন সদানন্দ নিরানন্দ পারা ॥
রায় বলে কি আর বলিব আমি বাণী।
এতদিনে নষ্ট হইল যা ছিল গুমাণি ॥
কহিল গোপাল কহ সে আর কেমন।
ভূপতি কহিল তারে সব বিবরণ ॥
হাসিয়া গোপাল বলে এই সে কারণ।
অতি অল্প দায়ে কেন বিষাদ রাজন ॥
আজ্ঞা দেহ এই ক্ষণে জিনিব তাহারে।
তোমার দাসের দাস আমারে কে পারে ॥
রাজা বলে পাগলের প্রায় কহ কথা।
কিসে তুমি জয়ী হবে খেয়ে মোর মাথা ॥
গোপাল কহিছে রাজা বুদ্ধি বলবান।
কি করে পণ্ডিত বুদ্ধি সারদা সমান ॥
শুনিয়া প্রশংসা রাজা করেন তাহার।
তোমার সমান বন্ধু কে আছে আমার ॥
সুখের সকলে ভোগী দুঃখে মাত্র তুমি।
বিনামূল্যে তবস্থানে বিক্রীত হই আমি ॥
গোপাল কহিছে ভূপ কিঙ্করে এমন।
কহিছ বচন তুমি কিসের কারণ ॥
এই আমি চলিলাম জিনিতে পণ্ডিত।
এখনি সংবাদ পাবে আসিব ত্বরিত ॥
এতবলি গোপাল চলিল নিজবাস।
দ্বিজ শ্যাম কহে পরে কৌতুক বিলাস ॥

---

গোপালের পণ্ডিতের বাসায় গমন।

ঘরে গিয়া চিন্তাকরি মনেতে রসাল।
ধরিল দ্বিজের বেশ সুবেশ গোপাল ॥
গলে উপবীত মোটা দীর্ঘফোঁটা ভালে।
পরিধান পট্টবাস করে কমুণ্ডলে ॥
আর এক দাস ভাড় সংহতি লইয়া।
চলিল তাহার মাথে তল্পি চাপাইয়া ॥
আপনি খাটের খুরা ভাঙ্গি নিজকরে।
শত বস্ত্র জড়াইল সেই খুরা ঘিরে ॥
খট্টাঙ্গ পুরাণ কক্ষে করিয়ে যতনে।
যাইল গোপাল ভাঁড় দ্বিজ বিদ্যমানে ॥
বসিয়া পণ্ডিত করেন তৈলমর্দ্দন।
হেনকালে গোপাল দিলেন দরশন ॥
কহিল ভূপাল দিল মোরে পাঠাইয়ে।
দ্রুতগতি যেতে হবে তোমারে জানিয়ে ॥
সর্ব্ব শাস্ত্রে বিশারদ শুনিছে আপনি।
কেমন বিচার কর যাব তাহা শুনি ॥
বিলম্ব নাহিক সয় আছে ছাত্রগণ।
চাতকের প্রায় করে পথ নিরীক্ষণ ॥
আমি গিয়া বেদ আদি দরশন ছয়।
পড়াইলে তবে তাহাদের তৃপ্তি হয় ॥
রাজা কৃষ্ণচন্দ্রে নিত্যনিত্য পাঠ চাই।
বেদান্ত করিলি অন্ত এমনি পড়াই ॥
পণ্ডিত কহিছে তুমি কোন্ শাস্ত্র জান।
গোপাল কহিছে আমি সকলে প্রধান ॥
চারি বেদ ভেদ ষড়দরশন আর।
চতুর্দ্দশ শাস্ত্র ধর্ম্ম মুখাগ্রে আমার ॥
অষ্টাদশ পুরাণ উপপুরাণ কে ধরে।
চতুঃষষ্টিতন্ত্রমন্ত্র জিহ্বাযন্ত্র পরে ॥
বরাই না করি দ্বিজ না ভাবিহ ভেষ।
বিচার হইলে পরে জানিবে বিশেষ ॥
শুনিয়া ভাবিছে দ্বিজ এই সে কারণ।
বড়ই পণ্ডিত বলে পাঠালো রাজন ॥

গোপাল কহিছে দ্বিজ করহে বিচার।
দ্বিজ কহে ক্ষণেক বিলম্ব কর আর॥
মর্দ্দন করেছি তৈল নাহি করি স্নান।
কেমনে বিচারে বল পাইব কল্যাণ॥
গোপাল কহিছে তৈল তিলকো সম্ভবে।
ন তৈলং সর্ষপং তৈলং শ্রুতিতে প্রভবে॥
শুনি দ্বিজ বলে প্রশ্ন অগ্রে কর তুমি।
পূরিব অবশ্য যাহা জ্ঞানে পাই আমি॥
শ্রীশ্যাম কহিছে দ্বিজ এইবার দায়।
কহিলে তাহার প্রশ্ন উত্তর কে পায়॥

---

গোপালের প্রশ্ন কথনং।

কমল কুম্ভয়োদ্দন্দ্বঃ উভয়োশ্চ পরস্পরং।
শুচশুর্ন বস্তেৎ ভেদং নিশ্চিতং ব্রুহি মে সুধ।

গোপাল কহিছে শুন, হয়ে অতি বিচক্ষণ,
আমার প্রশ্নের বিবরণ।
বারিকুম্ভ পরস্পরে, উভয়েতে দ্বন্দ্ব করে,
শুন বলি তাহার কারণ॥
কলসী জলেরে কয়, তুই অতি দুরাশয়,
তোর তরে মোর অপমান।
আনি ভূমি কাটি মোরে, কুমারে মস্তকে করে,
আনে ঘরে হয়ে সাবধান॥
এটো হাঁড়ি মমির্জ্জারে, পণে মারে দণ্ড ৺রে,
শেষে এসে বাজারে সাজায়।
কি হিন্দু কি মুসলমান, যে জন কিনিতে যান,
আগে গিয়া আমারে বাজায়॥
মনস্থ না হৈলে পরে, রাখি যায় পুনঃ ফিরে,
দ্বিজ পরে আনে কড়ি দিয়া।
তখন হইলে পরশ, কেহ নাহি ধরে দোষ
অপমান তোমার লাগিয়া॥
তুই যেই সঙ্গী হলি, শূদ্রে ছুঁলে দেয় ফেলি,
বড় অপবিত্র তুই বারি।
জল কহে দূর দূর, তুই মাটি মৃতাসুর,
তোর তরে এ দুঃখ আমারি॥

আমি অপো নারায়ণ, জীবের হই জীবন,
আমা বিনা তৃপ্তি কোন জন।
দেখ এক সরোবরে, স্নান করে পরস্পরে,
নানা জাতি অভেদ যবন॥
আমাতে উচ্ছিষ্ট ফেলে, পুন দেখ সেই জলে,
দ্বিজগণ করিছে তর্পণ।
হেন শুদ্ধ সত্ব আমি, মহা অপবিত্র তুমি,
সঙ্গ দোষে শুমান ভঞ্জন॥
অপবিত্র যদি থাকে, জলে ধৌত করে তাকে,
আমা বিনা কে আছে এমন।
তুইত অধম মাটি, পোড়ালে না হস খাঁটি,
ধিক তোরে অতি অভাজন॥
এইরূপে দুই জনে বাড়ে দ্বন্দ্ব সর্ব্বক্ষণে,
কেবা শুদ্ধ কেবা অপবিত্র।
দ্রুতগতি কহ তুমি, শুনিয়া যাইব আমি,
পড়াইতে আপনার ছাত্র॥
শুনে হয় চমৎকার, হিতে বিপরীত তার,
কারে ভাল মন্দ কহে কারে।
যদি পাত্র মন্দ হয়, পূর্ব্ব কথা মিথ্যা নয়,
বারি বিষ্ণু জানে এ সংসারে॥
ইহা ভাবি চিন্তাকুলে, গোপালের প্রতি বলে,
এক্ষণে যাও নিকেতন।
এখন সময় নয়, স্নান পূজা নাহি হয়,
বৈকালেতে করিব পূরণ॥
গোপাল হাসিয়া মনে, রহিলেন সংগোপনে,
হেতা দ্বিজ ভাবে মনে মন।
কোন শাস্ত্রে নাহি পায়, এযুক্তি ঘটনা দায়,
কিসে আমি করিব পূরণ॥
ঘরেতে পাইব লাজ, এই স্থানে নাহি কাজ,
চল ভাই যাই নিজ দেশ।
এতবলি দ্বিজগণ, লইয়া চলে ব্রাহ্মণ,
গোপাল দেখিয়া তাহা হাসে॥
আসিয়া রাজারে কয়, জয় ত্যজ মহাশয়,
পরাজয় হইল সে জন।

ছাড়িয়া নদীয়াপুর, গেল সে অনেক দূর,
রাজা বলে কিসের কারণ ॥
গোপাল বিশেষ বলে, শুনে প্রশংসে সকলে,
রাজা দিল মুকুতার হার ।
দ্বিজ শ্যাম কহে ভূপে, যেন তেন কোন রূপে,
মান রক্ষা হইল এবার ॥

---

রাজার সহিত জহুরির মিলন ।

এক দিন মহারাজ বসিয়া সভায় ।
পাত্র মিত্র ভৃত্যগণ রয়েছে তথায় ॥
হেনকালে তথা এক জহুরি সুজন ।
আসিয়া রাজার স্থানে দিল দরশন ॥
কাঁথীর নিবাসী তার নাম মহোবান ।
বহুমূল্য লোষ্ট্র বিকিকিনি তার বাস ॥
গলায় রুদ্রাক্ষ মালা ভালে অর্দ্ধচন্দ্র ।
দেখিয়া হরিষ হয় রাজা কৃষ্ণচন্দ্র ॥
কহে রাজা বল দেখি কিবা সমাচার ।
কি কারণ আগমন সভাতে আমার ॥
জহুরি বলে আমি করি জহুরির ।
বিক্রি আনে এসে দাস হুজুরে হাজির ॥
রাজা বলে যত তব লোষ্ট্র থাকে ভাল ।
তবেতো লইব লাল হীরার প্রবাল ॥
শুনিয়া রাজার আজ্ঞা সে জন ত্বরিত ।
বাহির করয়ে হীরা অতি সুচারুত ॥
নৃপতি কহেন মূল্য যথার্থ ইহার ।
যাহয় নিশ্চয় কহ অগ্রেতে আমার ॥
জহুরী বলিল মূল্য পঞ্চাশ হাজার ।
শুনিয়া হইল ক্রোধ সুবোধ রাজার ॥
রাজা বলে ব্যাপারির মিথ্যা কথা ধর্ম্ম ।
যথার্থ কহিলে তাহে হয় কি অধর্ম্ম ॥
জহরি বলিছে কেন হেন আজ্ঞা প্রভু ।
রাজা বলে অসঙ্গত সহ্য নহে কভু ॥
তোমার পাথর হইতে সওয়া অনুভব ।
দশসহস্রে লইয়াছি আর কিবা কব ॥

তাহাতে এতেক তোমার এখানে চাতুরি ।
তোমা হেন কত ঠক দেখেছি জহরি ॥
রাজার বচন শুনি জহরি তখন ॥
গলে বস্ত্র দিয়া কহে বিনয় বচন ॥
শুন শুন ঠাকুর দাসের নিবেদন ।
কেমন তোমার হীরা করি দরশন ॥
হাসি রাজা আপনার হীরা বার করে ।
দেখ দেখি বলে দিল জহুরির করে ॥
জহুরি প্রস্তর দেখে করে নিরীক্ষণ ।
মনে মনে দোষ তার ভাবে অনুক্ষণ ॥
ক্ষণেক বিলম্বে কহে শুন মহারাজ ।
সহস্রমুদ্রায় এ হীরার নাহি কাজ ॥
হাসি রাজা বলে কেন ইহার কি দোষ ।
তোমার প্রস্তর নাকি এ হতে সরস ॥
জহরি বলেন রাজা ষড়া তাজা সম ।
কখন না হয় তুল্য সত্ত্ব আর কম ॥
রাজা বলে সে কেমন কহ বিবরণ ।
শুনি করযোড়ে ভূপে করে নিবেদন ॥
আমার জহর পাকা নির্দ্দোষ প্রস্তর ॥
তোমার হীরায় আছে কীটের গহ্বর ॥
ভিতরে ফোঁকর আছে উপরে উত্তম ।
এইতো প্রস্তর তব কেবল কৃত্রিম ॥
তবে হয় প্রত্যয় যদ্যপি ভাঙ্গা যায় ।
শুনি রাজা আজ্ঞা দিল ভাঙ্গিতে তাহায় ॥
লাইর উপরে রাখে উভয় জহর ।
লোহার মুদ্গর মারে তাহার উপর ॥
ফাঁপা ছিল রাজার প্রস্তর চূর্ণ হয় ।
হীরেট পাথর লাইর ভিতরেতে যায় ॥
আনন্দে জহরি তবে বলিছে বচন ।
নয়নে দেখিলে লোষ্ট্র চিনি তৎক্ষণ ॥
রাজা বলে তুষ্ট হই তব গুণপণে ।
চিরদিন থাক তুমি মম সন্নিধানে ॥
যখন যে প্রয়োজন হইবে যে ধনে ।
ইঙ্গিতে কহিবে তুমি আমারে গোপনে ॥

জহরির বহু বিদ্যা ছিল আগমেতে।
মজিল দোঁহার মন দোঁহার সহিতে॥
এক স্থানে স্নান পূজা আহার শয়ন।
গোপনে দুজনে হয় কথোপকথন॥
এইমত ছয়মাস হয় বহির্গত।
ছিল অদর্শনে মনে রাজা বিষাদিত॥
বাড়িল অধিক প্রেম মহারাজ সনে।
গুণবোদ্ধা সেই জন মানে গুনীজনে॥
শ্রীশ্যাম কহিছে প্রেম অধিক যেখানে।
দারুণ বিচ্ছেদ ভাই ঘটে সেই স্থানে॥

রাজা কর্ত্তৃক জহরির শাসন।

একদিন মহারাজ স্নান করি পরে।
ইষ্টদেবে পূজা করে বসিয়া মন্দিরে॥
উপহার লয়ে বৈসে দ্বারে জহরির।
অর্চ্চনা করিছে তেঁহ খণ্ড পরশুর॥
এক কুশাসনে বসি ধ্যান করে হরে।
আর এক কুশাসন রাখে তথাকারে॥
কি জানে কখন যদি আসে কোন জন।
বসিবার তরে তার রাখিল আসন॥
হেনকালে বাণেশ্বর তথা উপনীত।
দেখিয়া ব্রাহ্মণ তেঁহ কহিছে ত্বরিত॥
ইদং কুশাসন বলে অঙ্গুলী হেলায়।
বৈস এই অনুভব তাহাতে জানায়॥
শুনিয়া পণ্ডিত তারে কহেন বচন।
ইদং কুশাসন বলে করিল গমন॥
রাজার সহিত নাহি করে সম্ভাষণ।
ক্রোধ মনে নিকেতনে গেলেন ব্রাহ্মণ॥
ইহার ভাবার্থ তিনি বুঝিতে নারেন।
গুণবোদ্ধা মহারাজ ইঙ্গিতে বুঝেন॥
ইদং কুশাসন মম মিথ্যা ইহা নয়।
কুশাসন থাকিলে এমন নাকি হয়॥
ব্রাহ্মণ বর্ণের গুরু জানে জগজ্জন।
না কৈল প্রণাম বেটা কিসের পূজন॥
উঠিয়া না অভ্যর্থনা দ্বিজবরে করে।
তেকারণ কুশাসন গালি দিল মোরে॥
এত ভাবি ক্রোধে রাজা হৈল হুতাশন।
ইঙ্গিত করিয়া দূতে কহেন বচন॥
বুঝিয়া রাজার ভাব আসি জমাদার।
ঠেকা মেরে লয়ে যায় গলে ধরে তার॥
মুড়ায়ে মস্তক তারে গাধাতে চড়ায়।
ভ্রমণ করান দেশে পাদুকা গলায়॥
দেখে বাণেশ্বর হয় অতি হৃষ্ট মন।
রাজারে প্রশংসা করে আসিয়া তখন॥
লুটে নিল জহরির যা ছিল সকল।
শ্রীশ্যাম কহিছে কর্ম্ম অনুযায়ী ফল॥

হরি ঘোষের কথা।

গুণবোদ্ধা দোষবোদ্ধা রসময় রসে।
কহিতে পারিলে কথা ক্ষমা পায় দোষে॥
জহরি উত্তর কিছু না করিল আর।
তাহাতে বাড়িল ক্রোধ সুবোধ রাজার॥
যদি সমোত্তর করে কিম্বা গালি দেয়।
উত্তর পাইলে রাজা সন্তোষ তাহায়॥
যেই নর নিরুত্তর হয়তো হুজুরে।
বারেক বদন তার ভূপতি না হেরে॥
দানেতে অতুল রাজা দধিচি সমান।
স্বচ্ছন্দে কহিলে কথা সে পায় কল্যাণ॥
হয় হস্তী আভরণ শিরোপা তাহারে।
কথায় উত্তর যেবা ভাল দিতে পারে॥
তাহার প্রমাণ শুন বাস সেই গ্রাম।
জাতিতে গোয়ালা তার হরিঘোষ নাম॥
হইবে রাজার গাভী বলদ বিস্তর।
কোন জন কহিয়াছে রাজার গোচর॥
শুনি রাজা একদিন কহিলেন তারে।
ভাল দধি কল্য কিছু দিবিরে আমারে॥
শুনিয়া গোপের সুত হয়ে হরষিত।
দুগ্ধ অন্বেষণে লোক পাঠায় ত্বরিত॥

যে গাভীর পঞ্চমের অগ্রে দুগ্ধ ছিল।
খেড়ো হয়ে ক্রমে তার এক পোয়া হৈল॥
এহেন গাভীর দুগ্ধ করি অন্বেষণ।
সাঁজা মিশাইয়া দধি পাতিল সে জন॥
পরে সেই দধি লয়ে দেয় রাজ্যেশ্বরে।
ভোজন সময় দধি আহরণ করে।
কোন দোষ দধির ভূপতি নাহি পায়।
কহিতে অকথ্য কথা কথন বৃথায়॥
রাজা বলে ওরে বেটা গোয়ালার স্থত।
তোর দধি খেয়ে আমি হয়েছি বিস্মৃত॥
কিজানি কি মিশাইয়ে দধি দিলি মোরে।
চুল্‌কায় বদন সদা কি কহিব তোরে॥
ওল কচু কিবা দধি বিষের ভাবনী।
মারিতে আমারে বেটা দধি দিলি আনি॥
কি জানি কি দিলি ইথে কেমন হইল।
খাইয়া তোমার দধি বুঝি প্রাণ গেল॥
আরে দুষ্ট দুরাচার এমন করম।
ব্রহ্মবধ হেতু তোর নাহিক ধরম॥
শুন্‌রে কোটালগণ আমার কথায়।
ঘর বাটী এ বেটার লুঠে লয়ে আয়॥
শুনে করযোড়ে ঘোষ করে নিবেদন।
নিশ্চয় জানিল ছল করেন রাজন॥
কোন বেটা কান ভারি করেছে রাজার।
তাহার কারণ মোরে হেন ব্যবহার॥
হরি বলে শুন নৃপ করি নিবেদন।
মুখের দুর্গতি নহে দধির কারণ॥
নৃপ বলে দুষ্ট বেটা তথাপি না মানে।
দধিতে চুলকাবে মুখ আগে কেবা জানে॥
নৃপেরে কহিছে গোপ শুনহে কারণ।
আমার গৃহেতে আছে অনেক গোধন॥
কোন দিন মহারাজ দেখে শুনে ছিলে।
সেই সে কারণ প্রভু মুখ চুলকাইলে॥
অধিক দেখিয়া গাভী বলদের গণ।
তেকারণ ঠাকুরের চুলকাইছে বদন॥
শুনে সভাসদ্ করে মহাহাস্য রব।
হৃষ্ট হয়ে নৃপ তারে দিলেন বৈভব॥
নৃপতি কথার যেবা দেয় প্রত্যুত্তর।
মহা হৃষ্ট হয় নৃপ তাহার উপর॥
কটুভাষে গালি যদি উত্তর সে হয়।
তাহাতে অধিক তুষ্ট রাজা মহাশয়॥
এইরূপ একজনে নহে অনেকেরে।
কটুভাষে পরিতোষে সেই নৃপবরে॥
তাহার বিশেষ কিছু কহি বিবরণ।
দেবলে যেরূপে কৃপা করিল রাজন।
রাজা কৃষ্ণচন্দ্রের কথা অপূর্ব্ব প্রকাশ।
কৌতুকে কহিছে শ্যাম কৌতুকবিলাস॥

---

দেবল ব্রাহ্মণের সহিত রাজার কথোপকথন।

অশ্বপৃষ্ঠে নগরেতে ভ্রমেণ রাজন।
দেখেন প্রজার নীতি সুরীতি কেমন॥
বহুরূপে গুপ্তবেশে ভ্রমে মহীপাল।
ধরিতে ছেঁচর চোর ডাকাতি ছেনাল॥
নয়নে না দেখে লোকে নাহি দণ্ড করে।
একারণ দোষ গুণ সর্ব্বজনে হেরে॥
নিজ রাজধানী সীমা করি পর্য্যটন।
আপন বাটীতে পুনঃ করেন গমন॥
হেনকালে রাজার দেবল পুরোহিত।
শাল গ্রাম শিলা লয়ে যাইছে ত্বরিত॥
যাইতে দৈবের দোষ দিশা তার পায়।
ঠাকুর বান্ধিয়া পৃষ্ঠে বসিল তথায়॥
নামাবলী কোসা কুশী সহ নারায়ণ।
পৃষ্ঠে রাখি দ্বিজ করে স্বমূল বর্জ্জন॥
এহেন সময় তারে হেরে নৃপবরে।
তরুণ জিনিয়া আঁখি তারে দৃষ্টি করে॥
কোপ দৃষ্টে চাহি ভূপ করেন গমন।
দেখিয়া দ্বিজের পোর শুকায় জীবন॥
আকাশ পাতাল দ্বিজ ভাবিছে সাগর।
উঠিল গুহের মল মাথার উপর॥

হয় প্রাণ যাবে নহে সর্ব্বস্বহরণ।
বিধাতার বাজি আজি কে করে মোচন ॥
সাত পাঁচ দ্বিজকত ভাবে মনে মনে।
হেনকালে রাজদূত আইল সন্নিধানে ॥
হাত পা বান্ধিয়া তারে লয় চারি বীর।
মহাপ্রের পড়ো যেন হাজির হুজুর ॥
লইয়া রাজার স্থানে করে সমর্পণ।
শ্যাম কহিছে রঙ্গ শুন সর্ব্বজন ॥

দেবলকে ভূপতির ভর্ৎসনা।

রাজা বলে ওরে বেটা,হেন বুদ্ধি তোরে কেটা,
দিয়াছেরে দুষ্ট দুরাচার।
হইয়ে দ্বিজের সুত, কর্ম্ম চণ্ডালের মত,
আজি তার দিব প্রতিকার "
ধর্ম্ম শাস্ত্রে দিজ্ঞ জানি, করিলাম তোরে আনি
আপনার দেবতা পূজারি।
ছিছি ধিক তুই হেন, না দেখি নহে শ্রবণ,
হারে ওরে নষ্ট ভ্রষ্টাচারি ॥
বিনা স্নানে নারায়ণ, নাহি করে পরশন,
তুই একি করিলি কুকর্ম্ম।
দেখে তোর পাপ মুখ, ক্রোধেতে কাঁপিছে বুক,
শুনিয়া জল্লাদে বুঝে মর্ম্ম ॥
ধরে তারে দুই করে, তখনি বন্ধন করে,
লয়েঃযায় যে দিকে মশান।
শ্রীশ্যামাচরণ ভণে, কথা যে কহিতে জানে,
তার কে বধিতে পারে প্রাণ ॥

পূজারির রাজার প্রতি প্রত্যুত্তর।

যোড়করে দ্বিজবর করে নিবেদন।
দোহাই ঠাকুর কিছু করুন শ্রবণ ॥
রাজা বলে কুলাঙ্গার কি বলিবি আর।
তোরে দেখে ক্রোধ মম বাড়িছে অপার ॥
দ্বিজ কয় মহাশয় অশ্বের উপর।
আশোয়ার হয়ে যবে ভ্রমেণ সহর ॥
ঐকালে মল যদি ত্যজে তব হয়;
সে কালে কি পৃষ্ঠ হতে নাম মহাশয় ॥
রাজা বলে অশ্বের তুলনা কিবা ইথে।
দ্বিজ বলে মহারাজ বুঝ নিজ চিতে ॥
ব্রাহ্মণ দেবের ঘোড়া বিশেষ দেবল।
এ হয় বিহীনে হয় শিলাতো অচল ॥
স্থানান্তর যাইতে হইলে শিলা চাহে।
এই তুরঙ্গমে দেবে সর্ব্বদেশে বাহে ॥
অতএব দেবতার ঘোড়াতো ব্রাহ্মণ।
বিচার করিয়া দেখ পণ্ডিত রাজন ॥
ইথে যদি কোন মতে রহে মোর ত্রুটি।
তবেতো পাইব দণ্ড নহিলে না ঘাটি ॥
অশ্ব কভু আশোয়ার না নামায়ে নাদে।
দেব অশ্ব নেদে কেন পড়িল প্রমাদে ॥
হাসিয়া কহেন রাজা শুন সভাজন।
কি বোল বলিল এই বিটলে ব্রাহ্মণ ॥
শুনিয়া সভাস্থ জনে করে হাস্যধ্বনি।
নৃপ তারে দান করে তখনি অমনি ॥
খুসি হয়ে দ্বিজবর যায় নিজ বাস।
দ্বিজ শ্যাম বলে এই বিষাদে উল্লাস ॥

রাজা দ্বিজগণকে নবাবের নিকট প্রেরণ ও মনেতে বিষাদ।

একদিন নবাব কহিল নৃপবরে।
পাঠাবে পণ্ডিতগণ আমার হুজুরে ॥
বিদ্যাবান ধীর বুদ্ধি জ্যোতিষে পারক।
অবশ্য পাঠায়ে দিবে সেই সব লোক ॥
শুনে রাজা হৃষ্ট হয় না জানে কারণ।
দেখে দেখে দ্বিজগণ করে নিমন্ত্রণ ॥
পাঠান মুরশিদাবাদে পণ্ডিতের গণ।
নবাব সম্বাদ পায় পুলকিত মন ॥
আপনি আসিয়া লয়ে যায় দ্বিজগণে।
বাসায় বসায় সবে করিয়া যতনে ॥

দ্বিজগণ বলে কি হেতুক জাঁহাপনা।
এখানে আসিতে আজ্ঞা করিলে আপনা॥
নবাব কহিছে যবে পণ্ডিত তোমরা।
কহ হে জ্যোতিষে কেবা আছ তৎপরা॥
ভূমিকম্প কবে হবে করয়ে গণন।
নহিলে বক্রকদলে করিব বন্ধন॥
শুনিয়াছি গ্রহণাদি বৃষ্টি বন্যাগণ।
এ সকল জ্যোতিষে তোমরা সবে গণ।
আমার এই প্রশ্ন করিলে পূরণ॥
নিষ্করেতে দিব্য রাজ্য আর বহু ধন।
যদি নাহি পার কেহ ইহা গুণিবারে।
খাওয়াইব ধান্য সবে রাখি কারাগারে।
শুনিয়া পণ্ডিতগণের উড়িল পরাণ।
হরিষে বিষাদ হইল ধড়ে নড়ে প্রাণ।
কার সাধ্য ভূমিকম্প করিবে গণন॥
জ্যোতিষে সন্ধান নাহি পাবে কোন জন॥
নিশ্চয় জানিল সবে নিকট মরণ।
প্রাণের কারণ তারা করিছে রোদন॥
নবাব কহিছে দ্বিজ ভাবহ উপায়।
পার কিনা পার তাহা কহতো আমায়॥
দ্বিজগণ বলে স্বর্গমর্ত্ত মোরা গুণি।
পাতালের কথা মোরা কিছুই না জানি॥
শুনি ক্রোধে জাঁহাগির কাঁপয়ে শরীর।
ইঙ্গিতেতে জমাদার হুজুরে হাজীর॥
ধরে লয়ে দ্বিজগণে রাখে কারাগারে।
হাতে পায় বেড়ি দড়ি যেন বান্ধে চোরে॥
কয়েদ রাখিয়া ধান্য করান ভোজন।
দুইদিনে দ্বিজগণে অর্দ্ধেক নিধন॥
এখানে সম্বাদ পায় সুবোধ রাজন।
ভাবে ব্রহ্মবধ হইল আমার কারণ॥

---

গোপালকে পরিচয় দেওন।

আমি যদি না পাঠাই এতেক পণ্ডিত।
তবে ত না হইত হেন বিপরীত॥
নিশ্চয় আমার লাগি ব্রহ্মহত্যা হয়।
আমার জীবনে আর নাহি ফলোদয়॥
এতবলি অন্বেষণে রহে নৃপবর।
সদাই বিরস মন বদনে নিঃস্বর॥
কি করিব কি হইবে কে রাখে এদায়।
হেন কালে গোপাল সে সভায় যায়॥
দেখিয়া কৌতুকী রাজা হয় অধোমুখ।
গোপাল কহিছে রায় আজি কিবা দুঃখ॥
কতমত রঙ্গভঙ্গ করে নৃপ সঙ্গে।
তুষানল সে সকল দহে তার অঙ্গে॥
দেখে রাজা বলে মোর ভাল নাহি লাগে।
এরপর যেতে হবে শমনের আগে॥
হেন নিদারুণ কথা শুনিয়া গোপাল।
করযোড়ে কহে যথা যা হয় রসাল॥
কহে সদানন্দ তুমি বুদ্ধে বৃহস্পতি।
বল কি ভাবনা তব হয়েছে উৎপত্তি॥
শুনি রাজা সবিশেষ বলেন তখন।
পয়ার প্রবন্ধে শ্যাম কহেন কারণ॥
দ্বিজের বিশেষ ভূপতি বলে।
অমনি ভাসিছে নয়ন জলে॥
বলে কি কহিব তোমারে আর।
ব্রহ্মঘাতীর নাহিক নিস্তার॥
নবাব দুরন্ত যবন জাতি।
সেই সে দিলেক এত দুর্গতি॥
দ্বিজের চাহিনু করিতে হিত।
দৈবেতে ঘটিল যে বিপরীত॥
গোপাল কহিছে রাজন ধীর।
কিহবে হইলে বল অস্থির॥
সততচাঞ্চল্য মেধাকে নাশে।
অস্থিরে কখন যুক্তি না আসে॥
মন্ত্রিকে লইয়ে বিচার কর।
মন্ত্রিগুণে দুঃখেতে হয় পার॥
এইতো সামান্য কিবা এ দায়।
যুক্তিতে বিগুণ সকল যায়॥

প্রতাপরুদ্র নামে নরপতি।
মন্ত্রির গুণেতে জিনিল ক্ষিতি॥
মন্ত্রির মন্ত্রণা সমান আর।
জগতে তুলনা নাহিক তার॥
হইলে যুকতি তরয়ে ভবে।
মন্ত্রণা করহে উদ্ধার হবে॥
রাজা বলে হে কহ আরবার।
কি রূপে মন্ত্রী করিল উদ্ধার॥
শুনিয়া গোপাল কহিছে বাণী।
এক মনে শুনিছে নৃপমণি॥

রাজা প্রতাপরুদ্রের কথা।

দক্ষিণ দেশেতে স্থিতি, প্রতাপরুদ্র আখ্যাতি,
নরপতি অতি দয়াবান।
পুত্রসম প্রজাপালে, রাজা রহে কুতূহলে,
পাত্র মিত্র সবে জ্ঞানবান॥
দুই পাটরাণী তার, একের এক কুমার,
অন্য জনে একটী সন্ততি।
নিরাপদ সে নগরে, কেহ নাহি আটে তারে,
মন্ত্রী তার বুদ্ধে বৃহস্পতি॥
তাহার মন্ত্রণা তরে, সদা সুখ রাজ্যেশ্বরে,
রাজা মন্ত্রীগণ বশীভূত।
রাজা তার আজ্ঞা বিনে, কার কথা নাহি শুনে
মন্ত্রী তার তেমনি সুহৃৎ॥
একদিন দৈব দোষে, বর্গিগিয়া সেই দেশে,
মহামার করিল বিস্তার।
রাজার সামন্ত যত, সকল করিল হত,
সে সে পলাইল নৃপবর॥
মন্ত্রিলয়ে সমির্ভারে, যাইল সে স্থানান্তরে,
রাজ্য শোকে রাজার বিষাদ।
রাজা বলে মন্ত্রী বল, কেমনে হবে কুশল,
না কহিলে হৈল প্রমাদ॥
শুনি মন্ত্রী তারে কয়, মহারাষ্ট্রে মহাশয়,
চল যাই যথা রিপু রয়।
আগে গিয়া দৈন্যভাবে, কিছু ভূমি মাগি লবে,
শেষে দিবে প্রতিফল তায়॥
করিয়ে স্থির মন্ত্রণা, দ্রুতচলে দুই জনা,
উপনীত বর্গির প্রদেশে।
যাইয়া রাজার দ্বারে, এ রাজা খবর করে,
যাইবারে আজ্ঞা হয় শেষে॥
শুনি আনন্দিত হয়ে, নিজ মন্ত্রী সঙ্গে লয়ে,
মহারাজ হাজির সভায়।
দেখে সে রাজার সভা, বিশ্বজন মনোলোভা,
বুঝি হেন না আছে কোথায়॥
দেখিয়া প্রশংসা করে, বলে ধন্য সে রাজারে,
ভাল নীতি চরিত্র তাহার।
অমর ভুবন হেন, সুজনে আছে সাজন,
চারি মন্ত্রি বসিয়া রাজার॥
বুদ্ধেতে সাগর প্রায়, সভাস্থ যত সভায়,
দাড়াইয়ে নায়েব দেয়ান।
কত চেলা চোপদার, সংগ্রহ করিতে ভার,
হাজার হাজার ভৃত্যগণ॥
আজ্ঞাবহ সবে রহে, ইঙ্গিতে বচন কহে,
নাহি সহে রাজা উচ্চধ্বনি।
প্রতাপরুদ্রেরে হেরে, কহে পাত্র মৃদুস্বরে,
কি কেতুক আইলে আপনি॥
না কহিতে নৃপবরে, মন্ত্রী নিবেদন করে,
যে রূপেতে রাজত্বাবনাশ।
বলে প্রভু তব আজ্ঞা, হইল দ্বিগুণ ভাগ্যা,
শেষে মনে পাইয়া তরাস॥
তোমার কিঙ্কর জন, লুটিল রাজত্ব ধন,
তুমি নাহি দিলে কোথা পাই।
যে জন ভক্ষক, সে বিনা নাহি রক্ষক,
দয়ালেতে ভেদ নাই॥
অন্য স্থানে যথা যাব, সর্ব্বত্রেতে উপদ্রব,
এ কারণ তেজিয়া সকল।
শরণ লইনু আমি, দেহ কিছু মাল জমি,
অন্যের বসতে নাহি কল॥

চিরকাল এই দেশে, রহিব অতি হরিষে,
যদি দয়া হয় দীনজনে।
শুনিয়া নৃপতি কয়, দিলাম অভয় জয়,
চিরদিন রহ এই খানে ॥
শ্রীশ্যামা চরণ দ্বিজ, শ্যামার চরণ রজ,
হৃদয় সরোজে করি আশ।
ত্রিপদীর ছন্দমতে, রচিলেন ভাষাগীতে,
নাম দিয়ে কৌতুক বিলাস ॥

---

প্রতাপরুদ্রের মহারাষ্ট্রে রাজত্ব।

কহিছে রাজন, কহ বিবরণ,
কি কারণ আগমন।
শুনি নমস্কার, করি পদে তার,
মন্ত্রী কহিছে কারণ ॥
কি কহিব আর, সকলি তোমার,
আজ্ঞায় হয় হে প্রভু।
গিয়ে তব জন, করেছে দাহন,
আমার যতেক হবু ॥
আর ধন জন, কে করে গণন,
যতেক নাশিল তারা।
করে উপদ্রব, কেমনে রহিব,
তেকারণ করি ত্বরা ॥
আসিয়া শরণ, লইনু এখন,
যাহা কর এ নফরে।
তোমার হুকুম, করে তারা জুম,
ধুমধাম সে নগরে ॥
যে করে বিনাশ, হৈল তার দাস,
সে হয় দয়াল তারে।
রাখিলে রহিব, মারিলে মরিব,
কি হুকুম এ দাসেরে ॥
শুনি দয়া চিতে, হইল উদিতে.
আশা দিল সে রাজায়।
বলে দক্ষিণেতে, থাক আনন্দেতে,
জমাই দিব তোমায় ॥

অর্দ্ধকোটি কর, দিবে বরাবর,
হরিষে কর বাস।
এত বলি লিখে, দিল সেই দিকে,
রাজার বাড়ে উল্লাস ॥
জরিপ জবানী, আমীনেরে আনি,
পাঠাই মাপ তরে।
হৈল রাজ্যভার, অতি সুবিস্তার,
পূর্ব্বের অধিক পরে ॥
মন্ত্রী রাজা আর, আনি পরিবার,
মনোহর পুরী করে।
আর নানা মত, লইয়া জমাত,
প্রফুল্লিত রাজ্যেশ্বরে ॥
প্রজার বসতি, ঘনিষ্ঠতা অতি,
কর পায় বহুতর।
মন্ত্রী নানা রূপে, বাড়াইছে ভূপে,
মন্ত্রীরাজ গুণাকর ॥
লয়ে মুদ্রাগণ, মন্ত্রী বিচক্ষণ,
করেন সৃজন গড়।
কিবা পরিপাটী, মাটী ঢাকা বাটী,
খিলান প্রস্তরে দৃঢ় ॥
রাখে গড় ভরে, বারুদ প্রচুরে,
গোলা গুলী কামান।
লক্ষ লক্ষ ফৌজ, নিত্য নিত্য ভোজ,
কায়াজ করে নিশান ॥
যত টাকা পায়, সৈন্যেরে খাওয়ায়,
দেখিয়া কহে রাজন্।
শুন মন্ত্রীরাজ, একি তব কাজ,
এতেক সামন্ত কেন ॥
হাসিয়া মন্ত্রী কয়, তোমার কি ভয়,
সুখে তুমি রাজ্য ভুঞ্জ।
খাও আর পর, নানা সুখ কর,
দান দেও পুঞ্জ পুঞ্জ ॥
যাহা ইচ্ছা হবে, আমারে কহিবে,
সুখেতে রহ ভূপাল।

মম বাঞ্ছা যাহা, দেখ করি তাহা,
তোমারি হবে ভাল ॥
শুনে রাজা কয়, কর মহাশয়,
যাহা ইচ্ছা হয় তব।
যেন দুঃখ আর, না হয় আমার,
বুঝে কর অনুভব ॥
এরূপে দুজনে, রহে হৃষ্ট মনে,
পরে কর চাহে ভূপে।
শুনি রাজা বলে, মন্ত্রী কোথা গেলে;
দেও আসি কর নৃপে ॥
শুনিয়া তখন, আপনি গমন,
করে মন্ত্রী তথাকারে।
যাইয়া প্রণাম, কহে পরিণাম,
পড়েছি বিষম ফেরে ॥
প্রজা অজানিত, না হয় শাসিত,
লহ হে কিঞ্চিৎ কর।
এতেক কহিয়া, দিলেক ধরিয়া,
চৌথ অংশ বরাবর ॥
সিকি ভাগ জমা, দিয়ে বলে ক্ষমা,
এ সন রাজন কর।
আগামী বৎসরে, সকল তোমারে,
পরিশোধ দিব কর ॥
এতবলি তথা, চলিলেন যথা,
বসিয়া আছে নৃপতি।

* * *

রাজারে সকল, কহিল কুশল,
আনি মন্ত্রী কি অভাব।
এত বলি পুন, রাখে সৈন্যগণ,
আগমন অনুভাব ॥
করে তারা দম্ফ, ভূমি হয় কম্প,
গোলাগুলী ঝনঝনী।
সৈন্য মাল সাটে, মাটি উঠে ফেটে,
চমকে সকলে শুনি ॥
হয় হস্তী যত, না হয় বিদিত,
দেখে বিপরীত হয়।

বর্গির দেয়ান, ছিল চারি জন,
সকলেই গুণময় ॥
পায় তারা টের, বলে হবে ফের,
রাজারে দ্রুত জানায়।
শুনহে রাজন, কি কব এখন,
ঘটিল বিষম দায় ॥
কহি বিবরণ, নাহি হয় জ্ঞান,
কি কর্ম্ম করিলে তুমি।
বিদেশী রাজন, নহে ভাল জন,
অগ্রেতে কহেছি আমি ॥
রিপু যেই জন, সে পাইলে দিন,
অবশ্য স্বকার্য্য সাধে।
আগেকার ক্রোধ, আছে দিবে শোধ,
কি করিবে উপরোধে ॥
তার সৈন্যগণ, হয় অগণন,
মন্ত্রী তাহে মহাহৃষ্ট।
কর নাহি দিবে, পরেতে করিবে,
রাজ্য সমুদয় নষ্ট ॥
বুঝিয়া বিচার, যে ইচ্ছা তোমার,
করহ এখন দ্রুত।
আপনার দোষে, হইনু খালাসে,
শুনি রাজা চিন্তাযুত ॥
বিজ্ঞ শ্যাম কয়, পাইবে প্রত্যয়,
পাঠাও করের তরে।

*

হবে ঘোর রণ, না পাইবে ধন,
অপমান হবে পরে ॥

প্রতাপরুদ্রের সহিত যুদ্ধ।

শুনিয়া রাজন দূত করেন প্রেরণ।
যথায় প্রতাপরুদ্র করেছে আসন ॥
দূত গিয়া রাজলিপি দিল তার করে।
দেখা মাত্র কহে মন্ত্রী রাজার হজুরে ॥
ক্রোধে কটুভাষে দাসে করেন ভর্ৎসন।
এখানে আইলি বেটা কিসের কারণ ॥

যাহ গিয়া নৃপে কহ হুকুম আমার।
করের তাহায় আর নাহি অধিকার॥
বর্ব্বর ডাকাত বেটা কেবা রাজা বলে।
চোরের মতন ধন লয় বলে ছলে॥
যথাশক্তি সে বেটায় করুক আসিয়া।
আমরা সকলে আছি এখানে বসিয়া॥
এত বলি দূতেরে বিদায় করে রোষে।
রাজারে জানায় দূত গিয়া সবিশেষে॥
শুনি ক্রোধে রাজা বলে মার গিয়া তারে।
কিম্বা বন্দী করে আন আমার হুজুরে॥
আজ্ঞা মাত্র চলে সব রাজসেনাগণ।
প্রতাপরুদ্রের গড়ে দিল দরশন॥
বাজায় রণের বাদ্য কাড়া জয়ঢাক।
দগড়া দামামা ডঙ্কা রায়বাঁসে পাক॥
শুনিয়া সমর শব্দ স্তব্ধ হয় রায়।
হেন কালে মন্ত্রী আসি দাঁড়ায় তথায়॥
আজ্ঞা দিল, গোলন্দাজে দাগরে কামান।
বাজিল তুমুল যুদ্ধ হেরে হরে জ্ঞান॥
অশ্বে অশ্বে গজে গজে পদাতি পদাতি।
আপনি করিছে যুদ্ধ মন্ত্রী মহারথী॥
ছয়দণ্ড যুদ্ধ হয় মরে অগণন।
পুচ্ছের রাগের রাগ সাধিছে এখন॥
হস্তপদ কাটা কার রহিত বদন।
কেহ ধড়ফড় করে ধূলায় শয়ন॥
কেহ তোপে উড়ে যায় দেখতে না পায়।
কেহ বলে বাপ বাপ মরি প্রাণ যায়॥
পরেতে পরাস্ত হয় বর্গিসেনাগণ।
ভগ্নদূত গিয়া বার্ত্তা জানায় তখন॥
অপমান শুনি রাজা মলিন বদন।
পাত্রগণ প্রতি তবে বলয়ে বচন॥
কি করিব কি হইবে কিসে রবে মান।
তোমরা আমারে কহ তাহার সন্ধান॥
পাত্রগণ বলে রাজা এখন এমন।
অগ্রেতে করিতে যদি যুক্তি বিচক্ষণ॥
তবে কি হইতে পারে হেন ঘোর দায়॥
স্থির হও মহারাজা করিব উপায়।
বড়ই কঠিন তারে কেবা করে জয়।
দেখহ সাক্ষাতে সৈন্য হৈল পরাজয়॥
স্থির জলে শিলা ভাসে স্থির কর মন।
অবশ্য করিব তারে প্রকারে বন্ধন॥
কিন্তু এক কথা বলি করহে ঘোষণা।
এই কথা তব যেন জানে সর্ব্বজনা॥
প্রচারিবে সর্ব্ব ঠাঁই শুনহে রাজন।
কহিবে আমার মন্ত্রী ছিল চারিজন॥
কোন কর্মে বিজ্ঞ নহে কেবল জঞ্জাল।
সুবোধ হইলে মন্ত্রী একজন ভাল॥
আমার এ চারি বেটা কি করিতে পারে।
এক মন্ত্রী নৃপের ফেলিল মোরে ফেরে॥
ঐ মন্ত্রী সম তন্ত্রী মন্ত্রী যদি মিলে।
তবেতো দেওয়ানি তারি রহিবে দখলে॥
অদ্যাবধি না হেরিব ওদের বদন।
আনিয়া আসিব [illegible] গোপন॥
করিয়া কর্ম্মের সিদ্ধ বদ্ধ করি তারে।
পুনশ্চ আসিব নৃপ তোমার হুজুরে॥
শুনিয়া আদেশ নৃপ করে [illegible]।
কতদিন রহে তারা লুকায়ে গোপনে॥
পরে ঐ কথা [illegible] সর্ব্ব ঠাঁই।
বলয়ে ভূপতি আর মন্ত্রী কেহ নাই॥
প্রতাপরুদ্রের কাছে ঐ কথা যায়।
শুনিয়া হরষে রাজা বলে একি দায়॥
রাজা কৃষ্ণচন্দ্রের কথা সম্পূর্ণ প্রকাশ।
শ্রীগ্রাম কৌতুক কহে কৌতুকাবলাস॥

---

প্রতাপরুদ্রের সহিত চারিজন মিলন।

এখানেতে চারিজন, যুক্তি করে মনে মন,
উপনীত প্রতাপ হুজুরে।
যাইয়া রাজার দ্বারে, হুজুরে খবর করে,
আজ্ঞা শেষ হইল যাইবারে॥

এতেক হুকুম শুনে, চলিল আনন্দ মনে,
চারিজনে রাজার সভাতে।
গিয়া তারা দণ্ডবৎ, করে সবে প্রণিপাত,
করযোড়ে রাজার সাক্ষাতে॥
বলিছে শুন রাজন, যে কারণ আগমন,
কহি শুন তার বিবরণ।
এতবলি পূর্ব্ব উক্ত, করিল সকল ব্যক্ত,
শুনে ভূপ হাসে মনে মন॥
আর কহে কুলশীলে, তোমারে প্রধান মিলে
আসিয়াছি তাই আশা করি।
যদি রাখ দয়াকরে, তবেত দুর্গান্ত হরে,
নইলে হইব দণ্ডধারী॥
স্তব করি বহুতর, বলে দেও আশাবর,
আশ্রয় পাইলে তবে বসি।
শুনি রাজা সত্য করে, কহে রহ মম পুরে,
আনন্দে থাকহ অহর্নিশি॥
পরে সেই চারিজন, করযোড়ে নিবেদন,
করি ভাবে তোষে নৃপবরে।
বলে তুমি দয়াময়, নিরাশে দিলে আশয়,
মন্ত্রী পাছে বিপরীত করে॥
শুনি রাজা ক্রোধে কয়, এ নাহি সম্ভব হয়,
দাস হেতু প্রভু আজ্ঞা লোপ;
তোমরা সন্তোষ মনে, থাক মম নিকেতনে,
ত্যাগ কর মনোগত ক্ষোভ॥
কহিতে কহিতে কথা, যোগেন্দ্র যাইল তথা,
গিয়া দেখে আর চারিজন।
শেষে পরিচয় নিয়ে, মনে মনে ক্রুদ্ধ হয়ে,
ভূপতিরে করেন ভর্ৎসন॥
যোগেন্দ্র ক্রোধেতে কয়, এ তব উচিত নয়,
শুন ওহে রাজার তনয়।
শত্রু সঙ্গে রঙ্গে বাস, কিছুকালে সর্ব্বনাশ,
দূর করি দেওতো সভায়॥
রাজা বলে অঙ্গীকার, মিথ্যা না হবে আমার,
বল ইথে যে বোল উচিত।
মন্ত্রী কথা নাহি কয়, মনেতে বিষাদে রয়,
ভাবে বিধি হৈল বিপরীত॥
দ্বিজ শ্যাম তারে বলে, এঘটনা গ্রহফলে,
রাজার জন্মস্থ বৃহস্পতি।
দৈবেতে করয়ে সর্ব্ব, যাবে গর্ব্ব হবে খর্ব্ব,
বন্ধনে রহিবে নরপতি॥

প্রতাপরুদ্রের মন্ত্রীর সহিত মনোভঙ্গ।

এইরূপে চারিজনে রহিল তথায়।
নানা বাক্যরসে তোষে সতত রাজায়॥
ক্রমে ক্রমে ছয় মাস রহে সেই স্থানে।
বাড়িল অধিক প্রেম নৃপতির সনে॥
রাজার সহিত সদা রহে চারিজন।
একত্র আহার নিদ্রা বসন শয়ন॥
দিবানিশি মনোভঙ্গ করয়ে রাজার।
যাহাতে মন্ত্রীর মুখ নাহি দেখে আর॥
কেবল দোষের বাণী কহে অবিরত।
দশচক্রে ভগবান হয় ভূতগত॥
মনোভঙ্গ হয় পরে মন্ত্রীর সহিত।
সুহৃদ হইল রিপু রিপু যে সুহৃৎ॥
আপনারা করে কর্ম্ম মন্ত্রী দোষ দেয়।
ভিন্ন ভিন্ন ভাব তাহে হইল রাজার॥
দ্বারিকে অনুজ্ঞা দেয় পরে মহীপাল।
মন্ত্রীর আসিতে মানা শুনরে কোটাল॥
এখানে সংবাদ নাহি জানেন যোগেন্দ্র।
শিবিকারোহণে যেন আইল মহেন্দ্র॥
যাইতে দ্বারেতে মানা করে দ্বারিগণ।
শুনিয়া বিস্ময় হয় মন্ত্রী বিচক্ষণ॥
আমারে যাইতে মানা একি শুনি আর।
এত দিনে রাজ্য বুঝি গেল ছারখার॥
মনোভঙ্গ করিয়াছে কুসঙ্গী রাজার।
নহিল আমারে কেন হেন ব্যবহার॥
না ছিল রাজত্ব যবে নাহি ছিল ধন।
সেকালে আমার বশ আছিল রাজন॥

নিশ্চয় বুঝিল মন্ত্রী দৈবদোষ ধরে।
নহিলে এমন বুদ্ধি কেবা লোপ করে॥
এত বলি ক্রোধে মন্ত্রী কহে দ্বারপালে।
কহিবে আমার কথা অবোধ ভূপালে॥
বিপদে বিষম ঘোরে যে করিল পার।
তাহাকে আসিতে মানা করিলে এবার॥
পুনঃ রাজ্যভ্রষ্ট হবে রবে কারাগারে।
সে কালে অবশ্য রাজা স্মরিবে আমারে॥
আমা হইতে হৈলে রাজা পুন ত্যজ তুমি।
তব সম কত নৃপ করে লব আমি॥
এই কথা কহ গিয়া রাজার গোচরে।
এত বলি চলে মন্ত্রী আপনার পুরে॥
শ্রীশ্যাম কহিছে নৃপ অবোধের প্রায়।
ফেলিলে হরিণে ফান্দে আর কোথা যায়॥

---

প্রতাপরুদ্রের বন্ধন দশা।

নিজ গৃহে মন্ত্রী যায়, মনে মনে বলে হায়,
ঘোর দায় ঘটিল রাজায়।
একি বুদ্ধি বিপরীত, রিপু সনে হৈল মিত,
অনুচিত দৈবেতে ঘটায়॥
রাজার কি দিব দোষ, সকল গ্রহের বশ,
মৃত্যুকালে বুদ্ধিলোপ পায়।
ডাক ছিল মহা জ্ঞানী, জগতে যাহার বাণী,
বেদের সমান লোকে গায়॥
তাহার মরণ কালে, বিপরীত গ্রহজালে
ঘটে বুদ্ধি না রহিল তার।
সেইরূপ গ্রহতরে, বুদ্ধিলোপ নৃপবরে,
নহে কেন হেন ব্যবহার।
কর্ম্মগতি পাবে ফল, হানিবে রিপু সকল,
অবশ্য বন্ধন করি লবে।
শেষে হবে অপমান, দ্রুত করিব প্রস্থান,
নিজগণ লয়ে কাশীধামে॥
এত বলি কাশীদেশে, অমাত্য যোগেন্দ্র শেষে,
বাস করে হয়ে কুতূহলী।
এখানেতে চারি জন, রাজারে কহে বচন,
বলে শুন এক কথা বলি॥
বহু দিন আসি হেথা, না দেখি মৃগয়া প্রথা,
বৃথা দিন করিছে যাপন।
রাজা হয়ে রাজ্য করে, মৃগয়া না কৈলে পরে,
নৃপ মধ্যে নহে সে গণন॥
চল যাই মৃগয়ায়, শুনি ভূপ দিল সায়,
আনি হয় সহিস যোগায়।
রাজা বলে সেনাগণ, সঙ্গে যাবে কতজন,
তারা বলে কি কায তাহায়॥
একা রাজা অশ্বোপরে, তাহাদের সমিভ্যারে,
আপনার দেশ ছাড়াইল।
ক্রমে ক্রমে নানা দেশ, ছাড়াইয়া কৈল ক্লেশ,
অবশেষ তাহারা কহিল॥
তুরঙ্গম উপরে রায়, বহু দূর যাওয়া দায়,
শিবিকা বাহনে এবে চল।
শুনি রাজা বলে ভাল, তখনি শিবিকা এল,
পূর্ব্বের সঙ্কেত গড়া ছিল॥
যথায় বর্গিঈশ্বর, লয়ে যায় সে নগর,
ক্রমে সবে যাইল তথায়।
না দেখি আপন জন, কিবা হিন্দু মুসলমান,
পরে রাজা তাদের সুধায়॥
কোথা লয়ে যাঁও মোরে, কভু নাহি এ নগরে,
আসিয়াছি হেন অভিপ্রায়॥
শুনি সেই চারিজন, ব্যঙ্গেতে কহে বচন,
কোথা যাও নাহি জান মনে।
উদাসীন হয়ে এলে, রাজা হলে যার বোলে,
লয়ে যাই তার সন্নিধানে।
নাহি কর অনুযোগ, কার রাজ্য করে ভোগ,
নিষ্করেতে হারে দুরাচার॥
লইয়ে রাজার পাশে, শাস্তি দিব অবশেষে,
হেসে হেসে বলে বারে বার॥
শুনি রাজা ভয় পায়, চৌদিকে সভয়ে চায়,
নাহি দেখে আপনার লোক।

করে খেদ বহুতর, আঁখি ঝরে ঝর ঝর,
মনে মনে বাড়িতেছে শোক।
বলে বিশ্বাসঘাতকী, এরাত মহাপাতকী,
ভণ্ড করে দণ্ড দিল মোরে॥
করিল সুহৃদ ভেদ, মন্ত্রী সঙ্গেতে বিচ্ছেদ,
শেষে একি ফেলে ঘোর ফেরে!
কি দোষ কাহার দিব, দৈবেতে করয়ে সব,
নিশ্চয় বলিবে সে রাজন।
হায় মন্ত্রী কোথা কারে, গেলে ত্যজিয়া আমারে
এই দায় কে করে মোচন।
কহিতে কহিতে কথা, সে রাজা বসিয়া যথা
তথা লয়ে গেল এ রাজারে॥
দেখা মাত্র ক্রোধভরে, কহিল সে নৃপবরে.
বন্দী করে রাখ কারাগারে।
শেষেতে জানে রাজন, দোষী নহে এইজন,
মন্ত্রীর মন্ত্রণা কুচাতুরী।
সন্ধান করিয়ে তাবে, যেজন ধরিতে পারে,
সেই রাজ্য হইবে তাহারি॥
মগধ মথুরা ঢাকা, শান্তি নদী একচাকা,
অটক কটক অয্যাসন।
রাজ আজ্ঞা জানি মনে, নানাস্থানে অন্বেষণে,
ভ্রমণ করয়ে দূতগণ॥
শেষে তত্ত্ব না পাইয়া, রহিল মৌনি হইয়া,
এখানেতে মন্ত্রী অহরহ।
আনন্দে কাশীশ্বরে, মনোহর পুরী করে,
নিত্য নিত্য মহা মহোৎসাহ॥
পরেতে জানিল মন্ত্রী, নৃপ হৈল হীন তন্ত্রী,
বন্দী হয়ে আছে কারাগারে।
শোকে চিত্ত বিষাদিত, বলে হবে বিপরীত,
আগে আমি কহিলাম তারে॥
শুনে রাজা কুমন্ত্রণা, আমারে যাইতে মানা,
ভাল ফল ফলিল তাহারে।
আমি যদি মনে করি, এখনি আনিতে পারি,
বদ্ধ করি পুন সে রাজারে॥

শুনি তার নারী কয়, পায় যদি গুণময়,
তবেতো করহ প্রতীকার।
তোমা বিনা কেবা তারে, এমন বিপদে তারে,
তব সম বুদ্ধি সাধ্য কার॥
হেন যদি সাধ্য থাকে, অবশ্য আনহ তাকে,
দেখ যেন না হয় বিপদ।
পুনশ্চ যেন তোমারে, নাহি রাখে কারাগারে,
শুনি মন্ত্রী হাসয়ে ঈষৎ॥
আমাকে বন্ধন করে, হেন নাহি এ সংসারে,
অদ্যাবধি জন্ম নহে তার।
আমি যদি করি ফন্দি, দেবরাজ হয় বন্দী,
মানুষ তাহাতে কোন্ ছার॥
এক মাস পরে সবে, নৃপেরে দেখিতে পাবে,
বরিরে আনিব বদ্ধ করি।
এত বলি মন্ত্রীরাজ, করিছে গমন সাজ,
মনে মনে স্মরিয়া শ্রীহরি॥
দ্বিজরাজ রাজকুজ, তাহার অরি অনুজ,
তার অরি বৈরি কাল চীনে।
পক্ষ হেতু পূজি পক্ষ, নাশিল নিজ বিপক্ষ,
শ্যাম তার পদ ভাবে মনে॥

---

মন্ত্রীর মহারাষ্ট্রে গমন।

যাইবারে সে নগরে মন্ত্রী করে সাজ।
ভাবে কতকাল বদ্ধ রবে মহারাজ॥
বড়ই নির্ব্বোধ বেটা মনে হয় খেদ।
এত দুঃখ হৈল মম সঙ্গে করে ভেদ॥
যাহউক দিনের গ্রহ ফল পূর্ণরূপ।
অবশ্য উদ্ধার আমি করিব সে ভূপ॥
আমি পূর্ব্ব ক্রোধ মনে রাখি যদি তায়।
তবেতো কখন আর না হবে উপায়॥
আনিলে উদ্ধার করি অবোধ রাজারে।
ঘুষিবে আমার যশ সকল সংসারে॥
সঙ্গে চলে সাত [illegible] প্রবাল।
মণি চুনি মনোহর [illegible] লাল॥

এক এক ডিঙ্গা সহ দশ মহাজন।
সেপাই শতেক রহে যেমন শমন॥
এক এক তরিতে কামান দ্বাদশ।
জাহাজ ভরিয়া রাখে বারুদ বাক্সস॥
দামামা দগড়া কাড়া নাগরা নিশান।
সকল ডিঙ্গায় রহে প্রত্যেক সমান॥
সকলেরে এই কথা কহে মন্ত্রীবর।
আমার হুকুম সবে শুন নিরন্তর॥
যাইয়া বার্গির দেশে দামামা বাজাবে।
সদাগরী করি মোরা জিজ্ঞাসিলে কবে॥
এসেছি বাণিজ্য আশে দিবে পরিচয়।
আনিবে অনেক লোক খরিদ আশয়॥
যে যে বস্তু যেই দরে জান আছে কেনা।
কহিবে তাহার দর দরে অষ্টগুনা॥
কেহ যেন কোন কিছু লইতে না পারে।
আসিবে ব্যাপারি কত শত যাবে ফিরে॥
তোমরা সকলে এই বাক্য মাত্র কবে।
এ সকল বস্তুর মূল্য অন্য কে জানিবে॥
যদ্যপি থাকিত হে প্রতাপরুদ্র রায়।
তবেতো চিনিত দ্রব্য নহিলে বৃথায়॥
এই গজমতি কিম্বা এই লাল চুনি।
দৃষ্টিমাত্র দর এর কহিত এখনি॥
এইরূপ ঘোষণা করিবে সর্ব্বজন।
যদবধি পুন মন না হয় গমন।
কহিতে কহিতে কথা যাইল তথায়।
ডঙ্কা করি সমাচার সহরে জানায়॥
আইল ব্যাপারি কত খরিদের তরে।
বনিত না হয় দরে সবে যায় ফিরে।
সকলেরে কহে হেন না দেখ নয়নে।
বলিবে ইহার দর তোমরা কেমনে॥
যদি রাজা প্রতাপরুদ্র থাকিত হেথা।
নিশ্চয় কহিত মূল্য যথা আছে প্রথা॥
এই কথা সর্ব্বজনে শুনে ফিরে যায়।
কোন কোন জন গিয়া জানায় রাজায়॥

এখানে যোগেন্দ্র মন্ত্রী তরি ত্যাগ করি।
উপরেতে উঠিলেন স্মরি ত্রিপুরারী॥
কেমনে রাজারে মুক্তি করে যুক্তি তার।
কূলে বসি মনে মনে ভাবে আপনার॥
নাগ লতা ধপু স্মৃতা তার পতি যার।
ভুনগায় প্রমে চায় পদদ্বয় তাঁর॥

---

মন্ত্রীর ছদ্মবেশ ধারণ।

মনে মনে চিন্তা করি মন্ত্রী বুদ্ধিমান।
সম্বরিতে নিজরূপ চিত্তে চেষ্টা পান॥
ত্যজিয়া বসন পরে চটের কৌপীন।
সর্ব্বাঙ্গে বিভূতি মাটি যেন দনী হীন॥
কভু চলে কভু বলে বসু ধরাতলে।
শয়ন করিয়া কত মত কথা বলে।
পাগলের প্রায় গায় হাসে নাচে কত॥
কখন রোদন করে যেন উন্মাদিত॥
কেবল আছিল সঙ্গে স্বর্ণ মুদ্রা শত।
গচ্ছিত রাখিল তাহা দেখি লোক শত॥
বৃদ্ধ এক দোকানি দোকান রম্য তার।
আপনি করয়ে কার্য্য কেহ নাহি আর॥
তাহারে কহিল বাপা শত মুদ্রা লও।
কাহারে নাহিক কবে মোর মাথা খাও॥
নির্শীতে যখন আমি ডাকিব সঙ্কেতে।
খাদ্য দ্রব্য আয়োজন দিবে মোর হাতে॥
হাঁড়ি কাষ্ঠ চাউল ঘৃত আর যাহা হয়।
গোপনে আমারে দিবে শুন মহাশয়॥
ধনেতে সন্তোষ হয় সেই দোকানদার।
সদাকাল রহিল নিযুক্ত কর্ম্মে তার॥
পরেতে পাগল বেশে ভ্রমে মন্ত্রীবর।
তন্ন তন্ন করিয়া নগর ঘর ঘর॥
বদনে সদাই তার একথা প্রকাশ।
প্রতাপরুদ্র বাঁধা আছে শুনি রাজবাস॥
চারি জন রাজমন্ত্রী সমান রাজার।
দাস হয়ে চরণ সেবিয়ে যে তাহার॥

ছয় মাস দাস্য করি করিয়া চাতুরী।
তবেতো রাজায় তারা আনিয়াছে ধরি॥
এবার তাহার মন্ত্রী একেলা আসিয়া।
ধরে লয়ে যাইবে এ রাজারে বান্ধিয়া॥
আর এই কথা কহে যেবা হবে তার।
রাখিতে রাজার মান চিন্তুক এবার॥
ইহা শুনি লোকগণে করে কানাকানি।
পাগল নহিলে বলে অসম্ভব বাণী॥
নৃপতি শ্রবণ করে আপন শ্রবণে।
কহিল এমত কর্ম্ম কহ কি কারণে॥
মন্ত্রী কহে তোমার অমাত্য চারিজন।
ছয়মাস করে তাঁর চরণ সেবন॥
পরে মৈত্র ভেদ করি করিয়া চাতুরী।
আনিয়াছে মহারাজে ছল করি ধরি॥
সে সময় মন্ত্রীরাজ না ছিল সেখানে।
তাহার সমীপে ভূপে কেবা ধরে আনে॥
এখন তাহারা সবে আছে বর্ত্তমান।
সচেষ্ট রহুক তব করিতে কল্যাণ॥
যা হয় উচিত কর এই সমাচার।
পরিবর্ত্ত হবে বন্ধ বিরুদ্ধে তোমার॥
শুনি বাণী নৃপমণি হাসে হাসে খল খল।
নিতান্ত জানিল মনে এ বড় পাগল॥
রাজা বলে খানা পিনা লুই সাঁইজী।
শুনিয়া পাগল রাজা হাসে হি হি হি॥
ভূপতি আহার দেয় লয় ভুজ পরে।
ছড়াইয়ে ফেলে দিল কোপিত অন্তরে॥
নানাজাতি পক্ষী আসি করয়ে ভোজন।
দেখিয়া মন্ত্রীরা তবে করয়ে নর্ত্তন।
কখন কৌপীনধারী কখন উলঙ্গ।
তৈল বিনা খড়ি উঠে ফাটে সর্ব্ব অঙ্গ॥
কিন্তু মুখে এই কথা সর্ব্বক্ষণ বলে।
ধরে লয়ে যাবে ভূপে শুনহে সকলে॥
সকলে পাগল বলে উপহাস করে।
রাজপাত্র চারি ধীর মনেতে শিহরে॥
কি জানি এ কোন জন কেমন পাগল।
সন্ধান করিব সত্য কিবা করে ছল॥
সারাদিন নগরে নগরে ফিরে ঘোরে।
কারো দানা পানি কভু গ্রহণ না করে॥
এত বলি চারি জনে করিয়ে যুকতি।
সঙ্গেতে রহিল তারা সংগোপনে অতি॥
এখানে প্রহর নিশা হইল গগনে।
মন্ত্রীরাজ আইল মুদির সন্নিধানে॥
গৃহমাত্র আহারের পায় আয়োজন।
করেতে লইল ভক্ষ্য বিপক্ষ দলন॥
একজন দেখি ভাবে কেমন পাগল।
কোথা হৈতে আয়োজন লইল সকল॥
জানিতে বিশেষ তার কোন কর্ম্ম করে।
এত ভাবি একজন উঠে বৃক্ষোপরে॥
মন্ত্রী নাহি জানে পিছে আছে অরিজন॥
শ্মশানে দুর্গমস্থানে করিছে বন্ধন।
গাছ হৈতে সব তত্ত্ব দেখিছে সেজন।
বলে এ বেটার হয় সকলি ভণ্ডন॥
যোহোক ধরিব এরে আহারের পরে।
হেন কালে মন্ত্রী রাজ ঊর্দ্ধদৃষ্টি করে॥
দেখিল সন্ধানী জনে আছে বৃক্ষোপরে।
বিধাতা না দিল আজি আহার আমারে॥
এত বলি উঠি মন্ত্রী করিয়া গর্জ্জন।
উচ্চৈঃস্বরে বলে বেটা পাপিষ্ঠ রন্ধন॥
বক বক করে গালি দিতেছ আমারে।
আজি সে পাঠাব তোমায় যমের নগরে॥
অতঃপরে কাষ্ঠ ধরে মারিল হাঁরিতে।
সর্ব্ব ভূষ্ট নষ্ট হয় কাষ্ঠের আঘাতে॥
কহিতে যেমন গালি দিল তার ফল।
উপযুক্ত বলে পুন হাসে খল খল॥
সে স্থান তেজিয়া পুন যায় অন্য স্থানে।
নিশ্চয় পাগল এটা সেই বেটা জানে॥
কহিল আপনগণে শুন সমাচার।
বড়ই পাগল বেটা করেনা আহার॥

শুনিয়া সন্তোষ হয় তার সঙ্গিগণ।
এখানে বর্গির রাজা ভাবে মনে মন॥
আসিল ব্যাপারি দেশে সাত ডিঙ্গা লয়ে।
নাহি হয় বিক্রী তার কিসের লাগিয়ে॥
প্রতাপরুদ্র বিনা চিনিতে নারিবে।
তাঁহারে খালাস করে ত্বরায় আনিবে॥
শুনি জমাদ্দার আনে ধরিয়া ভূপতি।
শীর্ণজীর্ণ বিশীর্ণ মলিন দেহ অতি॥
রাজা বলে শুন শুন ওহে নৃপবর।
তুমি নাকি জান ভাল জহরের দর॥
আমার সহিত চল ত্বরায় তথায়।
এত বলি তারে লয়ে হরষিতে যায়॥
শ্রীশ্যাম কহিছে ক্ষিপ্ত হয়ে মন্ত্রী রাজ।
এত দিনে সাধিলেক আপনার কাজ॥

---

প্রতাপরুদ্রের উদ্ধার ও বর্গিরাজার পতন।

সঙ্গেতে লয়ে ভূপতি; চলিলেন নরপতি;
ঘাটে দেয় বাব দুইজনা।
পাইয়ে রাজার সাড়া, চারি দিকে লোক খাড়া,
প্রণাম করিছে অগণনা॥
হেনকালে মন্ত্রী রাজ, সাজিয়ে পাগল সাজ,
সেই কথা কহে পুনরায়।
এই দেখ এবুঝায়, ধরে লয়ে মন্ত্রী যায়,
কার সাধ্য রাখিবে উহায়॥
শুনি পাগলের ভাষ, কেহ না করে বিশ্বাস,
ক্রমে ক্রম উত্তরিল ঘাটে।
ধরিয়া রাজার করে, উঠিল তরণী পরে,
মন্ত্রীবলে কেবা আর আঁটে॥
দেখাইছে জহরাৎ, হেনকালে অকস্মাৎ,
পাগল উঠিল তরি পরে॥
গতমাত্র নিজবেশ, ধরিল অতি সুবেশ,
দেখে হর্ষ হয় নৃপবরে;
মন্ত্রীরাজ আজ্ঞা দিল, দাঁড়ি মাঝি যারা ছিল;
প্রাণ পণে বাহিতে লাগিল।
দেখি বর্গি রাজা মনে, প্রমাদ আপন গণে,
সত্য কথা কোথা এ পাগল॥
পরেতে করে কাবাজ, গুলি উড়ে যেন বাজ,
কেহ নাহি নিকটে আইল।
পরে কত দিন গতে, উপনীত স্বদেশেতে;
মন্ত্রীরাজ স্বকাজ সাধিল॥

* * *
* * *

হেন মন্ত্রী আছে যার, কিসের বিপদ তার,
রাজা বলে হইলাম দাস।
যে আজ্ঞা করিবে তুমি, তব আজ্ঞাবহ আমি;
সত্য সত্য এইতো নির্ঘাস॥
যে ইচ্ছা হয় তোমার, কর তাই এইবার;
তুমি মম পিতাব্য সমান।
মন্ত্রীর রমণী আসি, মনে হয়ে মহাখুসি,
প্রিয় বাক্য প্রিয়ে করে দান॥
তুমি পতি বৃহস্পতি, তবে তুল্য নাহি মতি,
অতি বিচক্ষণ বিবেচনা।
সকল রাজার শ্রেষ্ঠ, মহারাজা মহারাষ্ট্র,
এবে কষ্ট আরহে দিওনা॥
দেখিয়া ইহার মুখ, বিদরে আমার বুক,
কিঞ্চিৎ যে করহে করুণা।
রাখিয়া রাজসম্মান, লিখে লহ রাজ্যদান;
নিকারেতে করের ঘোষণা॥
যদি নাহি পরে দিবে, সত্যভ্রষ্ট অধোযাবে,
তব যশঃ রহিল ঘোষণা।
শুনি সেই রূপ করে, ছাড়ি দিল নৃপবরে,
স্বদেশে সে করিল গমন॥
মন্ত্রী মন হরষিতে, রাজ্য করে আনন্দেতে;
পাত্র পাত্র হইল রাজন।
অনলে উৎপত্তি যার, যেমন অধীপ তার,
তাহার দুহিতা কান্ত যিনি।
দ্বিজ শ্যামাচরণ, আশা করে সর্ব্বক্ষণ,
তার রাঙ্গা চরণ দুখানি॥

গোপালের মন্ত্রণা।

গোপাল কহিছে রাজা কেন বিষাদিত ॥
মন্ত্রিগণে কহ তত্ত্ব করিবে বিহিত ॥
রাজা বলে মন্ত্রী মম কে আছে এমন।
কার্য্যে ঊন বাক্যে দ্বুন ত্রিগুণ ভোজন।
তাহার মধ্যেতে গণি তোমারে প্রধান।
তুমি যদি এই ঘোরে দেহ প্রাণদান ॥
যাহা চাবে তাহা পাবে করি অঙ্গীকার।
যদ্যপি রাখহ মান আমার এবার ॥
হাঁসিয়া গোপাল বলে এই কোন ভার।
তিন দিন মধ্যে দ্বিজ করিব উদ্ধার ॥
কিন্তু এক কথা কহি শুনহে ঠাকুর।
নানা রঙ্গ বস্ত্র মোরে দেওতো প্রচুর ॥
পঞ্চাশ রকম বাস গজপরিমাণ।
ত্বরায় ভূপতি মোরে করহে প্রদান ॥
তখনি আরতি দিল কৃষ্ণচন্দ্র রায়।
হরিষে বিষাদ মনে ভাঁড়গৃহে যায় ॥
মানসে করয়ে চিন্তা কিসে হবে জয়।
কোন গ্রন্থ লয়ে আমি যাইব তথায় ॥
বিদ্যাশূন্য ভট্টাচার্য্য আমি কাব্য করি।
কি রূপে জিনিব সভা কি করি চাতুরি ॥
শ্রীশ্যাম কহিছে তারে করি উপহাস।
খট্টাঙ্গ পুরাণে আছে ভূকম্প প্রকাশ ॥

---

গোপালের নবাব সাহেবের নিকট যাত্রা
ও দ্বিজের উদ্ধার।

গোপাল আসিয়া ঘরে, মনে মনে চিন্তা করে,
কি প্রকারে রক্ষা হবে মান।
কেমনে হইব পার, করিব দ্বিজ উদ্ধার,
এবার বিষম সমজ্ঞান ॥
অতি তীক্ষ্ণ মেধা ধরে, মনেতে যুকতি করে,
ভাজে পরে খট্টাঙ্গের খুরা।
গঙ্গাজলী দিয়া শাল, প্রথমে বান্ধিল ভাল,
তার পর সাটীন টুকুরা ॥
তারপরে মখমল, তাসবাস পোস্তে ভাল,
তদুপরে ওড়না বাণারসী।
পরে সুলতানি বনাৎ, লেপেটেতে মুড়ে পশ্চাৎ,
পরে ঘেরে ধূপে তারে কসী ॥
টাঁকাই রোমাল দিয়ে, বান্ধে যতন করিয়ে,
পরে নিমুদিয়া বান্ধে খুরা।
ইশুক সালের ফাড়া, মাগাদ পাটনাই গড়া,
মোড়াইল পঞ্চাশ টুকুরা ॥
আপনি পণ্ডিত বেশ, ধরিলেন অবশেষ,
তল্পীদার ঝাঁপি লয়ে যায়।
এটেল মাটির ফোটা, গলে উপবীত মোটা,
মুখে ঘটা স্তবের ছটায় ॥
হেন বেশে অবশেষে, যাইল যাঁহার বাসে,
দেখিয়া সন্তোষে সেইজন।
কহিতে নাহিক প্রশ্ন, উদরে করয়ে তীক্ষ্ণ,
আগমন শুন যে কারণ ॥
ভূমিকম্প গণিবারে, হুকুম আছয়ে হুজুরে,
তেকারণে আমার গমন।
শুনেছি পণ্ডিত গণে, নাজানে কেমনে গণে,
আসিয়াছি করিতে গণন ॥
শুনি বাণী হর্ষ হয়, কহে তুমি মহাশয়,
তব তুল্য নাহি অন্য গুণী।
এতবলি বাসা তারে, দিল অতি সমাদরে,
আহারের উত্তম যোগানি ॥
দধি দুগ্ধ মিষ্ট অন্ন, চতুরস ভিন্ন ভিন্ন,
পরিপূর্ণ বাসায় সাজায়।
উত্তম আহার পেয়ে, গোপাল আনন্দ হয়ে,
তিন দিন রহিল তথায় ॥
সকলে করে সম্মান, বলে হেন বিদ্যাবান,
নাহি আর গৌড়মণ্ডলে।
দ্বিজগণে দেখিবারে, চলে ভাঁড় কারাগারে,
দেখে তথা নির্জীব সকলে ॥
গোপালে দেখি উত্তর, কাহার না সরে স্বর,
আঁখি মাত্র লোরে ঝর ঝর।

গোপাল প্রবোধ কয়, তোমরা ত্যজহ ভয়,
আমি সব করিব উদ্ধার ॥
শুনি আশীর্ব্বাদ করে, গোপালেরে দ্বিজবরে,
তার পরে সেস্থান ত্যজিয়া।
বাসায় আরাম করে, যেন কত রাজ্যেশ্বরে,
দেখে তারে নবাব আসিয়া ॥
একদিন জাহাপানা, করিয়ে মনে মন্ত্রণা,
বলে বুধ আনহ ডাকিয়া।
বার্ত্তা মাত্র দূত ধায়, গোপালে লইয়ে যায়
বাসাতে আছেন যে বসিয়া ॥
নবাব কহিছে বাণী, গণনা কর আপনি,
কবে হবে ধরাকম্প আর।
যে আজ্ঞা গোপাল বলি, আপন পুরাণ খুলি,
করে গুণ নিগুণ প্রচার ॥
এক পর্দা রাখি তার, খুলিল বেবাক আর,
গণনায় উনপঞ্চাশত।
পুনঃ এক এক করে, বন্ধন করিল পরে,
রাখিল যেমন পূর্ব্বমত ॥
পুনশ্চ প্রকাশে সব, ক্ষণে করে তিরোভাব,
ক্ষণে খোলে এক পর্দা রাখি।
নবাব পতির নাম, হেরে হয় হতজ্ঞান,
আর না পালটে দুটি আঁখি ॥
এক বার সব খোলে, পুন বান্ধি তাহা ওলে,
পুন খোলে বলে অসম্ভব।
নবাব সুধায় যারা, গণ্ডমূর্খ হইল তারা,
পণ্ডিতের কিবা দোষ দিব ॥
হেন মতে দশবার, এইরূপে বারে বার,
নবাব কহিছে কিবা কই।
শুনেছি আপন কাণে, ভণ্ডনানা করো বেনে,
গোপাল কহিছে শুন সাহ ॥
আমি কি কহিতে পারি, খট্টাঙ্গ পুরাণ ভারি,
সর্ব্ব শাস্ত্রের সুসার রচন।
কহিল আমারে সত্য, বিষয়ে হইয়া মত্ত,
নবাব হয়েছে জ্ঞানহীন।
একি গণ্ড মূর্খপনা, নাহি কিছু বিবেচনা,
দেখে শুনে অবোধের প্রায়।
হিন্দুর পণ্ডিত যত, স্বর্গ বর্গ আছে জ্ঞাত,
যবন অধম অধো যায় ॥
তাহার কারণ শুন, কহিছে মম পুরাণ,
এত বলি খোলে পুনরায়।
কহিছে নবাবে পরে, হিন্দুর স্বজন মরে,
দাহ করে ধুম ঊর্দ্ধে ধায় ॥
যখন গণি আমরা, কাণে কাণে কহে তারা,
ঊর্দ্ধে থাকি স্বর্গের খবর।
যবন মরিলে পরে, তাহাকে সিন্ধুকে পুরে,
মাটিতে দেয়তো কবর ॥
নিচের খবর যত, যবনে আছে বিদিত,
পাতাল বর্গের কথা জানে।
যদিগণে মুসলমানে, তবে বলে কাণে কাণে,
এরূপ তাদের পিতৃগণে ॥
মাটির ভিতরে থাকে, মাটির খবর রাখে,
হিন্দুগণে শুনিবে কেমনে।
যদি হিন্দু দিত গোর, তবেতে পাইত টের,
ভূমিকম্প কহিত গণনে ॥
আমার পুরাণে গাঁথা, কহিল প্রমাণ কথা,
ইচ্ছা যথা কর জাহাপনা।
নাহি কহি,অনুমান, মম শাস্ত্র বর্ত্তমান,
কথা কয়ে তাকিয়া দেখনা ॥
শুনিয়া নবাব ভাবে, এইতো প্রমাণ হবে,
ভট্টাচার্য্যের শাস্ত্র যে সাক্ষাৎ।
পিতৃলোক শুণেগণে, ধূম গতিতো গগনে,
যবনের কবর বিখ্যাত ॥
পরে যত দ্বিজগণে, ছাড়িল বিচারি মনে,
নানা রত্ন ভাঁড়ে করে দান।
যত সব দ্বিজগণ, করি বেদ উচ্চারণ,
গোপালের করেন কল্যাণ ॥
শেষেতে যবনগণে, রাজার হুজুরে আনে,
বড় বড় কাজি মোল্লা ধরি।

ফকির দরবেশ সাঁই, যেখানে যাহারে পাই,
দূতগণ লয় বন্দী করি ॥
যত নেড়ে দেখা পায়, ধরিয়া লইয়ে যায়,
বলে বল ভূমিকম্প করে।
শুনিয়া যতেক মোল্লা, বলে তোবা আল্লা আল্লা,
বিচমোল্লা চেল্লা কিসে হবে ॥
কেহনাহি করে শব্দ, সকলে রহিল স্তব্ধ,
নবাব করিল জব্দ পরে।
রাখিয়া যে কারাগারে, অন্নপানি বিনা মারে,
সকলে কাঁদিছে উচ্চৈস্বরে ॥
কত নেড়ে গেল মরে, কেবা তার দণ্ড করে,
কেহ না গণিতে পারে কম্প।
শ্রীশ্যামাচরণ বলে, সেইতো পুণ্যের ফলে,
রসাতলে গেল হেন দম্ভ ॥

---

গোপালের রাজার নিকট গমন।

শুনিয়া নবাব করে পুরস্কার ভাঁড়ে।
নির্দ্দোষ জানিয়া দ্বিজগণে দিল ছেড়ে ॥
সঙ্গে লয়ে রঙ্গে বিপ্রসমূহ গোপাল।
উপনীত হইল আসি যথা মহীপাল ॥
ব্রাহ্মণের কোলাহল জয় জয় ধ্বনি।
শুনিয়া পুলকে পূর্ণ হৈল নৃপমণি ॥
দ্বিজগণে কহে রায় কহ সমাচার।
কেমনে সে ঘোরদায় পাইলে নিস্তার ॥
পণ্ডিত সকলে বলে নবাব পাপিষ্ঠ।
কয়েদ রাখিয়া দুষ্ট দিল বহু কষ্ট ॥
ভূমিকম্প যদবধি না হতো গগন।
তদবধি বদ্ধ করি রাখিত রাজন ॥
নিশ্চয় নির্ণয় তার কে কহিতে পারে।
কেবল গোপাল হৈতে উদ্ধার এবারে ॥
শুনি রাজা হরষিত বিশেষ বুঝিয়া।
শতবিঘা মহত্রাণ দিলেন লিখিয়া ॥
আর নানা আভরণ রতন প্রবাল।
শিরপা পাইল লাল জোড়া জোড়া সাল ॥
দিয়ে তারে নিজ ঘরে পাঠাইল রায়।
হেনকালে অকস্মাৎ হইতে কোথায় ॥
রাজার বেহাই সেই সভামধ্যে যায়।
পথশ্রান্ত ক্লান্ত শান্ত শ্রম জল কায় ॥
দেখিয়া তাহারে সম্ভাষণ করে রায়।
শ্রীশ্যাম কৌতুক করে বসিয়া সভায় ॥

---

রাজার বেহায়ের সহিত কৌতুক।

সভায় বেহাই যায়, প্রণমী রাজার পায়,
করে রায় তারে অভ্যর্থন।
আইস হে মহাশয়, বসিতে যে আজ্ঞা হয়,
কোথা হইতে হইল গমন ॥
বেহাই বলে ব্যন, ত্যজি নিজ নিকেতন,
দেখিবারে তোমারে এসেছি।
রাজা বলে ভাল ভাল, বাটীর কুশল বল,
দ্বিজ বলে মঙ্গল দেখেছি ॥
ভূপ কহে গুণধাম, এইতো তোমার নাম,
করিতে ছিলাম মনে মনে।
হেনকালে আগমন, তব আয়ু অগণন,
শ্যাম কহে বাবল আপনে ॥
নৃপতি বলেন ভাই, বহুদিন দেখা নাই.
তেকারণে আকুল ভাবিয়ে।
গত কল্য নিশি শেষ, দেখিয়াছি প্রত্যাদেশ,
সবিশেষ কহি বিস্তারিয়ে ॥
শুনহে বেহাই ভাই, তুমি আমি এক ঠাঁই,
চলে যাই যেন পদব্রজে।
নিশি জাগরণে যেন, অঙ্গ চলে দুইজন,
চরণ টলয়ে পথ ভ্রজে ॥
হেনকালে অপরূপ, দেখিনু যুগলরূপ,
একে একে ক্ষীর অঙ্গে ভরা।
আমি চলে ক্ষীর হ্রদে, পড়িলাম অপ্রমাদে,
তুমি পড় নরকে নিহারা ॥
ছি ছি কি কহিব আর, তব অঙ্গে বিষ্ঠা ধার,
দেখে লোকে করয়ে উদ্গার।

গন্ধে মার দুগ্ধ উঠে, কালি তুমি এসংকটে,
পড়ি আছ স্বপনে আমার॥
দেখিয়াছি যে স্বপন, কহিলাম বিবরণ,
ভাল মন্দ কর অবধান।
বেহাই কহিছে পরে, কেবা এ অন্যথা করে,
মম স্বপ্ন এইতো বিধান॥
মহারাজ যা কহিলে, মমস্বপ্নে সর্ব্ব মেলে,
দুই কুপে পড়েছ দুজন।
আমিত নরক কুণ্ডে, তুমি পড়ে ক্ষীর কুণ্ডে,
সত্যসত্য এ সত্য বচন॥
পড়ে যেন দুইজনে, উঠিলাম কতক্ষণে,
পদব্রজে পথে চলে যাই।
যেতে যেতে মহারাজ, আমি চাটী তব অঙ্গ,
সর্ব্বাঙ্গেতে রসনা বুলাই॥
তুমি যেন আরবার, চাটিলে অঙ্গ আমার,
বাড়া মাত্র এই চ টাচাটী।
তব অঙ্গ আস্বাদনে, আছি আমি হৃষ্টমনে,
ক্ষীর সে খাইতে পরিপাটী॥
তুমি মম অঙ্গে যাহা, চাটিলে কেমন তাহা,
লাগিয়াছে বলিতে না পারি।
শুনি সভাজন হাসে, রাজা ভাসে পরিতোষে,
বলে বেহায়ের বুদ্ধি ভারি॥
বেহানি কেমন হয়, নাহিক দেখিলে নয়,
মহারাজা ভাবে মনে মনে।
শ্রীশ্যামাচরণ বলে, উত্তমে উত্তম মিলে,
রতি মিলেছে যেন মদনে॥

রাজার বেহানির কৌতুক।

এত ভাবি অনুচর, পাঠাইল নৃপবর,
বেহাইর বাটীতে তখন।
মধু পাত্র দিয়ে করে, কহে তারে রজ্যেশ্বরে,
বেহানিরে বল এবচন॥
মকরন্দ হেতু রায়, পাঠায়ে দিল আমায়,
শীঘ্র তুমি মধু দেও দান।
সেই কথা শিরে ধরে, গেল দূত তার ঘরে,
দেখে তারে জিজ্ঞাসে কারণ॥
বেহানি কহিছে কথা, কি কারণ এলে হেতা,
দূতে কহে বিশেষ তখনি।
মধুর লাগিয়া মোরে, পাঠাইল রাজ্যেশ্বরে,
মধু দেও ওগো ঠাকুরাণী॥
ব্রাহ্মণী সুবোধ নারী, বুঝিল হবে চাতুরি,
কত মধু তার পড়ে আছে।
কেবল কৌতুক করে, জানিতে মোরে অন্তরে,
কাব্য করে দূতে পাঠায়েছে॥
কহে দূত গেল কোথা, ভূপে কহ এই কথা,
বৃথা হেথা পাঠাইল চর।
যত মধু মোর ছিল, তাঁর বেই ফুরাইল,
খাইলেক ষোড়শ বৎসর॥
নামে গোপ ভক্তি কাঁজি, বিধাতা দিয়াছে বাজি
মধু নাই পাত্র মাত্র আছে।
যদি চাহে অধিকারী, পাত্র ধোয়া দিতে পারি,
মধু বধু রাখিয়া না গেছে॥
শুনি দূত হাস্যমুখে, যায় রাজার সম্মুখে,
রায় বলে বলরে কারণ।
পরে চর সেই কথা, প্রকাশ করিল তথা,
বেহানির যেরূপ বচন॥
শুনিয়া হাস্যের রোল সভা মাঝে হয় গোল,
অপ্রস্তুত হয়েন রাজন।
একি বুদ্ধি সুপ্রখরা, হাড়ি যোগ্য বটে সরা,
আর শ্যাম না কহে বচন॥
একদিন মহারাজা করেন ভোজন।
আপনি করিছে রাণী পরিবেশন॥
পার্শ্বগৃহে রাজার কুমারী অন্ন খায়।
রাজ পুত্রবধূ তারে আহার যোগায়॥
শ্বশুর আহার করে ঘরে জানি মনে।
রহস্য করিছে রায় ননদীর সনে॥
ঠাকুরঝী ভাত আর চাহি কি তোমার।
অকুলান থাকে যদি লহ তবে আর॥

শুনিয়া তাহার ব্যঙ্গ রাজার নন্দিনী।
ঈষৎ হাসিয়া তারে কহিতেছে বাণী॥
রাখি নিজ জাত আর বাড়া যদি থাকে।
সঙ্কেত করিয়া যদি দেয়াও আমাকে॥
সুযোচিত বিহিত উত্তর ধনি পেয়ে।
লাজেতে মলিন মুখ রহে হেট চেয়ে॥
আপনার কাণে রাজা শুনি প্রত্যুত্তর।
সন্তুষ্ট হইল নৃপ কন্যার উপর॥
আভরণ মণিময় তালুক খেরাজ।
দানপত্র লিখি তারে দিল মহারাজ॥
কন্যার এমন কথা নাতিনী কেমন।
জানিবারে ভূপতির হইল মনন॥
শ্রীশ্যামাচরণ কহে কৌতুক বিলাসে।
এবার উত্তর ভূপ পাবে অনায়াসে॥

রাজার নাতিনীর সহিত কৌতুক।

নবীনা যৌবনী ধনী ষোড়শী রূপসী।
তার কাছে গিয়া রাজা কহে হাসি হাসি॥
কহ দেখি বিধুমুখী কোন রোগ ভাল।
শুনি ধনী বলে বাণী শুন মহীপাল॥
কহিতে অতীত কথা বৃথা যোগ্য নয়।
স্থান বুঝে টাকা যদি গড়ে মহাশয়॥
ইহা বিনা খলগণে কারে ভাল কব।
যখন যাহার ভোগ তার প্রাদুর্ভাব॥
এহেন বচন শুনি হাসে রাজ্যেশ্বর।
শ্যামা কহে সমুচিত বিহিত উত্তর॥

রাজা রাণীর সহিত কৌতুক।

তাহারে অনেক মুদ্রা দিয়া অলঙ্কার।
রাণীর সঙ্গেতে রঙ্গ করে আরবার॥
আমারে তোমার পিতা দিয়াছিল বিয়া।
এত সুখ ভুঞ্জ তুমি তাহার লাগিয়া॥
স্বর্ণময় অলঙ্কার জড়োয়া জড়িত।
সর্ব্বাঙ্গেতে গজমতি হয়েছে শোভিত॥
নানাবিধ বস্ত্র পর কেবা হেন পায়।
কত আর দান কর যাহা ইচ্ছা যায়॥
অন্য ঘরে হইলে পরে হইত কত দুঃখ।
শুনি বাণী কহে রাণী করিয়া কৌতুক॥
গণ্ডমূর্খ পিতা মোর নাহি ছিল জ্ঞান।
নবাবের ঘরে মোরে নাহি দিল দান॥
তোমার নিকটে স্বর্ণমল নাহি পায়।
সে হলে সে সাধ মোর পূরাইত রায়॥
ধনে মানে কুলে শীলে সমভাব দেখি।
কেবল সোনার মলে হইলাম ফাঁকি॥
বুঝিল আভাসে রাজা কটুভাষা বলে।
কেবল ধনের মান্য কুলে নাহি মিলে॥
কেশরকুণীয় গালি যবনান্ত তায়।
ব্যঙ্গ করি পাটরাণী কহিল আমায়॥
সত্য কথা মিথ্যা নহে কি বলিব তারে।
অধোমুখে মহারাজ চলিল বাহিরে॥
শ্রীশ্যাম কৌতুক করে নৃপতিরে কহে।
নারীর এমন কথা প্রাণে নাহি সহে॥
করিতে আমারে বন্দী সাজায় কুঞ্জরে।
তাহার উপরে বৈসে রাজ্যের ঈশ্বরে॥
চালায় কুঞ্জর বেগে আগে ডঙ্কা যায়।
হেনকালে অপরূপ দেখে তথা রায়।
সরোবরে ধীবর ধরিছে মৎস্যগণ।
সেইকালে তথায় এক আইল ব্রাহ্মণ॥
দর্শিত সুন্দর ছান্দ নাটুয়ার বেশ।
গলে উপবীত মোটা পেনসেট কেশ॥
কালা পাড়ি ধুতি পরা হাতে হেম ছড়ি।
পায়েতে সাঁচ্চা নাগরী টেকে শোভে খড়ি॥
রক্তচন্দনের ফোটা ভালে সুশোভন।
সরোবর তীরে আসি কহিছে সে জন॥
তিনদিন অনশন আছি উপবাসি।
কিছু মৎস্য দেও যদি তবে করি আসি॥
একথা শুনিয়া কুচ অইমন হয়ে।
চিল চিম দিল তারে সন্তোষ করিয়ে॥

ধর ধর দ্বিজবর এই দিতে পারি।
শুনি হস্ত পাতে বিপ্রবর তার ঘরাঘরি॥
করেতে লইয়া মৎস্য হয়ে হৃষ্ট মন।
অকাতরে হৃষ্টমনে করিছে চর্ব্বণ॥
সদ্যফল চুচড়া মিষ্টি আশা না রাখিব।
প্রাপ্ত মাত্রে যাহা হউক ভোজন করিব॥
আশার আশায় করে সেইতো অসার।
এত বলি সে সকলি করিল আহার॥
আপন নয়নে নৃপ দেখি হেন কাজ।
বুদ্ধি শুদ্ধি লোপ হয় ভাবে মহারাজ॥
এমন অদ্ভুত কর্ম্ম জন্মিয়া না হেরি।
ইহার বৃত্তান্ত কিছু বুঝিতে না পারি॥
এতবলি আঁখি ঠারে কোতয়াল পরে।
লয়ে চল দ্বিজবরে আমার হুজুরে॥
আজ্ঞা মাত্র কোটাল ধরিয়া লয়ে যায়।
এখানে বেগেতে রাজা কুঞ্জর চালায়॥
আসিয়া বসিল রাজা দিয়ে রায়বার।
পাত্র মিত্র ভৃত্য আদি আইল সভায়॥
রাজা বলে সকলেরে শুনহ কারণ।
বড়ই অদ্ভুত আজি করেছি দর্শন॥
ধরিয়া চিঙ্গড়িমাছ এক দ্বিজবর।
অপাকে ভোজন করে পুলক অন্তর॥
দেখিয়া তাঁহার কার্য্য হতবুদ্ধি আমি।
পাগল না হলে বিপ্র বোধ হয় কামী॥
আসিতে আদেশ আছে আমার সভায়।
বিশেষ বৃত্তান্ত ইহা জিজ্ঞাসিবে তায়॥
কহিতে কহিতে কথা হাজির হুজুরে।
সভাসদে নৃপতি দেখান আঁখি ঠেরে॥
শ্রীশ্যামাচরণ ভণে শুন মহারাজ।
রসার হেতু দ্বিজবরের এই কায॥

রাজা কর্ত্তৃক ব্রাহ্মণের পরিচয় জিজ্ঞাসা।

ভূপতি সম্ভাষ করে, কহে সেই দ্বিজবরে,
হাস্যমুখে অপাঙ্গ নিহারে।
কি জাতি কাহার সুত, কোথায় কর বসত,
সত্য তত্ত্ব কহহে আমারে॥
কি কারণে মীনগণ, অপাকে কর ভক্ষণ,
ইহার কারণ হে কহিবা।
শুনে সেই দ্বিজবর, কহে মৃদু মৃদু স্বর,
উত্তর তাহার আর কিবা॥
রসপুরে মম ধাম, রসিক আমার নাম,
রসরাজ দ্বিজের নন্দন।
রসময় জাতি কুল, বিভূষণ রসফুল,
রসরঙ্গ অঙ্গ আভরণ॥
রসনাট রসপাট, মোর দেশে রস হাট,
রসনায় সরস বচন।
রস সরসীর বারি, স্নান পান রস করি,
চারিরস রসজ ভোজন॥
রস শয্যাতে শয়ন, রস আশ সর্ব্বক্ষণ,
রসের বালিস শিরতলে।
রসিকার প্রাণ ধন, অরসিকের বিষ হেন,
বিরসে পাঠাই রসাতলে॥
রসবাক্য রস পান, মুখে জপি রস নাম,
প্রেমরস আমার জীবন।
রস ছাড়া নাহি থাকি, রসিকা স্বপন দেখি,
রসাভাবে সদা মোর মন॥
সুজন রসিক হলে, তার সঙ্গে মন মিলে,
নীরসে নিরাস সর্ব্বক্ষণ।
তুমিতো রসিক জন, রসতন্ত্রেতে প্রবীণ,
শ্যাম রসে প্রধান রাজন॥
রাজা কহে ভাল ভাল বিস্তার করিয়া বল,
চর্ব্বরস রস কি প্রকার।
শ্রীশ্যাম কৌতুক ছলে, রাজারে বিশেষ বলে,
যে হেতুক এই দশা তার॥

---

ব্রাহ্মণ কর্ত্তৃক নারীর রূপ বর্ণনা।

ব্রাহ্মণ কহেন রাজা শুনহ আরতি।
যে কারণ আমার ঘটিল এদুর্গতি॥

লম্পট স্বভাব মোরা ভ্রমি নানা স্থানে।
বিল্বগ্রামে এক নারী দেখিনু নয়নে ॥
কক্ষেতে গাগরি করি বারির কারণ।
সরোবর কূলে আসি দিল দরশন ॥
কিরূপ হেরিল আঁখি সেইতো সময়।
অপাঙ্গ ঈষৎ ভঙ্গ অনঙ্গ দহয় ॥
প্রফুল্ল কমল মুখ দশন কেশর ॥
অলকা ভ্রমর তাহে বৈসে নিরন্তর ॥
মৃদুভাষী মুখে হাসি যেন জ্যোৎস্না জ্ঞান।
আনিবারে সুধাক্ষরে চকোরের প্রাণ ॥
ফুলধনুসম তনু ভুরুযুগ খানি।
সম্মোহন পঞ্চবাণ নয়ন বাখানি ॥
আকর্ণ টঙ্কার তাহে বিষম কটাক্ষে।
স্মরে জরে যারে হেরে তার নাহি রক্ষে ॥
খগ ওষ্ঠ নহে শ্রেষ্ঠ জিনি তিলফুল।
সিন্দুর বিন্দুর শোভা সে আভা অতুল ॥
শনিত দলিত ওষ্ঠ কোথা বিম্বফল।
তড়িৎ জরিত স্বর্ণ সে কর্ণের তুল ॥
কুমদ ঘুঁচলা মদ কর্ণ তার হেরে।
দিবসে অবশে থাকে মুদিয়া অন্তরে ॥
করিকর নহে কর উপমা মৃণালে।
দেখি কর পেয়ে ডর লুকাইল জলে ॥
পয়োধর কিবা তার তুলনা না হয়।
দাড়িম্ব কদম্ব ফাটে শিহরিয়ে রয় ॥
মেরু শৃঙ্গ হয় ভঙ্গ অনেক অতুল।
শ্রীফল অদ্যাপি বল সেও নহে তুল ॥
কামরূপ সুধা কূপ নাভির গহ্বর।
সুরাসুরে দ্বন্দ্ব করে যাহে নিরন্তর ॥
ত্রিবলি কি বলি রজু কামের আসন।
যাহে খর নিরন্তর আছেন মগন ॥
কিবা কটি পরিপাটী অতি ক্ষীণ তার।
পশুরাজ পায় লাজ হেরিয়ে মাঝার ॥
ডমুরু কহিল গুরু মধ্যে শব্দ হেরে।
লজ্জাভরে হরকরে পলায় সত্বরে ॥
পরশার সবিস্তার নিতম্ব তাহার।
কুর্ম্ম পৃষ্ঠ হৈতে শ্রেষ্ঠ উৎকৃষ্ট আকার ॥
রম্ভাতরু সঙ্গে ঊর্দ্ধ উপমা না হয়।
পদাঙ্গুলি যেন কলি চাঁপা ফুলময় ॥
পদতল ঝলমল তরুণ অরুণ।
তাহা দেখি দ্বিজরাজ ভাবে মনে মন ॥
নখপরে নিশাকরে দশ খণ্ড হয়ে।
অগ্রেতে কলঙ্ক রাখি রহে যে লুকায়ে ॥
চলন বারণ হেরি কাননে পলায়।
রাজহংস সহ বংশ দেখিয়া তাহায় ॥
লাজ পেয়ে দহে হিয়ে স্থান নাহি পায়।
সলিলে প্রবেশ করে গায়ের জ্বালায় ॥
দেখিলে অখিলে তার ধৈর্য্য দূরে যায়।
দ্বিজগ্রামে দহে কামে কে বাঁচিবে তায় ॥

---

ব্রাহ্মণ ও ব্রাহ্মণীর পলায়ন।

সরোবরে সেই ধনী একাকিনী চলে।
মনোহরা মনহরে অপাঙ্গের ছলে ॥
দেখা মাত্র মন প্রাণ আমার হরিল।
কটাক্ষ আমার পক্ষে বিপক্ষ হইল ॥
অচেতন করে মোরে বোবা সম রই ॥
চলিতে না চলে পদ কথা নাহি কোই।
কতক্ষণে কহিলাম তুমি থাক কোথা।
উত্তর করিল মোরে কেন কহ বৃথা ॥
নিরুত্তর করি মোরে রামা গেল ঘর।
এখানেতে আমি হই অন্তরে অন্তর ॥
আহার আয়াস নিদ্রা ভাল নাহি লাগে।
কেবল তাহার রূপ মনে মনে জাগে।
এই মনে অভিলাষ কিসে পাব তারে।
সে রজনী গত হয় শুন তার পরে ॥
প্রাতঃকালে আমি গিয়া বসি সেই ঘাটে।
সে জানে কেবল জ্বালা যে পরে সঙ্কটে ॥
প্রহর প্রহরী হয়ে সেই ঘাটে থাকি।
শেষে সেই ধনী আসে দূর হৈতে দেখি ॥

যেমন চাতকগণ দেখি মেঘরাজ।
হৃষ্টমন হয় তার সিদ্ধ হেতু কায॥
কতমত কথা কহি করিয়া চাতুরী।
কোনমতে বর্গ নাহি মানে সেই নারী॥
ভয় মৈত্র শঠতায় করিয়ে প্রকাশ।
তার পরে কপটে কামিনী দিল আশ॥
কহিল নিতান্ত যদি না ছাড়িবে মোরে।
তবে আজি নিশি শেষে যাবে মম ঘরে॥
কহি কিছু সঙ্কেত করহ অবধান।
করতালি দিও গিয়ে যথা মমস্থান॥
আমার হইল মন তব ভাব জেনে।
দিবসেতে এইখানে ছেড়ে দেহ বেনে।
লোকেতে দেখিলে পাপ হইবে প্রকাশ।
ইতোভ্রষ্ট স্ততোনষ্ট না পুরিবে আশ॥
ইহা বলি হাস্য করে নয়ন অপাঙ্গে।
হরিল আমার মন কুগতি কুসঙ্গে॥
বিশ্বাস করিয়া আশ ছাড়িলাম আমি।
কহিল অবশ্য অদ্য রাত্রে যাবে তুমি॥
এখানে আমার আর বিলম্ব না সয়।
তৃষ্টিত অগ্রেতে কোথা বল বারি ধায়॥
হইল সন্ধ্যার কাল অঙ্গ অদর্শন।
তাহার কানাছে আমি রহি যে গোপন॥
মশা ডাঁশে দংশে তাহা মারিতে না পারি।
পাছে শব্দ হয় ভাবি গ্রাহরূপে সারি॥
হাঁচি কাশী পাইলে যে-বিষম যন্ত্রণা।
বদনে বসন দিয়ে করি হে সান্ত্বনা॥
হেনকালে সেই নারী কহে পতিপাশে।
আধ মিষ্ট মৃদুস্বরে মন্দ মন্দ ভাসে॥
শুন শুন ঠাকুর আমার নিবেদন।
এক বেটা মনাকাটা করে জ্বালাতন॥
আমার আশয়ে ফিরে ধরে কত বার।
ফাঁকি দিয়ে আসিয়াছি গোচরে তোমার॥
বড়ই দুরন্ত সেই লম্পট ব্রাহ্মণ।
আজি অর্দ্ধরাত্রে তার হবে আগমন॥
শুনিয়া ব্রাহ্মণ কহে কেমন প্রকার।
নারী বলে তাহারে ছাড়াম অতি ভার॥
আমরা দুজন বিনে নাহি প্রতিবাসী।
দেখিবে যখন হবে অর্দ্ধনিশি আসি॥
সেইতো লম্পট শঠ ব্রাহ্মণ গোঙার॥
আমি পলাইতে পারি তোমার ব্যাপার।
শুনিয়া শিহরিয়া দ্বিজ বলে কিবা করি।
নারী বলে চল যাই ত্যজি এই পুরী॥
এই বেলা দ্রুতচল যেন সে না জানে।
ইহা বলি দুই জনে চলে অন্য স্থানে॥
নারীর করেতে বারিপাত্র মাত্র রয়।
ব্রাহ্মণের শিরে বোঝা মোট বিপর্য্যয়॥
দ্রুতগতি চলে তারা ত্যজি নিজদেশ।
পশ্চাৎ চলিনু আমি জানি সবিশেষ॥
মনে মনে ভাবি তার শঠতার গুণ।
হৃদে কালি মুখে কালি এমন বিগুণ॥
যাহ'ক কোথায় যায় করিব নিশ্চয়॥
পরেতে হইল যাহা শুন রসময়।
দুই তিন ক্রোশ পথ করিয়া গমন।
দ্বিজের শৌচের বেগ ঘটিল তখন।
বসিল শৌচেতে বিপ্র পগারের আড়ে।
ঐ ছলে সেই মোট আমি লই ঘাড়ে॥
পায় পায় বেগে আগে চলে যাই আমি।
নারী বলে ধীরে ধীরে চল ওহে তুমি॥
সুপথ ত্যজিয়া বনপথে আমি যাই।
যেই মনে তার সনে দেখা নাহি পাই॥
ক্রমে ক্রমে নিশি শেষ হইল যখন।
উভয়ে উভয় জন করি নিরীক্ষণ॥
হাসিয়া তাহারে আমি কহিনু বচন।
যার তরে ত্যজ দেশ এই সেই জন॥
দেখিয়া আমারে ধনি অন্তরে শিহরে।
মুখেতে রাখিয়া মান সমাদর করে॥
নারী কহে কেন আর কর পরহেন।
এখন তোমার আমি হৈনু চিরদিন॥

উতলায় কিবা সুখ হইবে সন্তাপ।
বাসা নিরূপণ কর তথা দোঁহে রব॥
পূরাইব অভিলাষ তথা দুইজনে।
তুমি মম স্বামী লোকে ইহা যেন জানে॥
এত বলি ভুলাইল মানস আমার।
কহিলাম কোন গ্রামে বল যাব আর॥
নারী কহে যে দেশে না আছে জ্ঞাতিজন
সেই দেশে অনায়াসে রব সর্ব্বক্ষণ॥
শুনি কহি নামা গ্রাম চল সেই থানে।
নারী বলে সর্ব্বত্রেতে আত্ম সম্বোধনে॥
পরে তার পিতৃধাম ছিল যেই দেশে।
আমার পোড়ার মুখে বাহিরায় শেষে॥
শুনি ধনী বলে বাণী কি নাম কহিলে।
জন্মিয়া না শুনি এসো তথা যাই চলে॥
এত বলি মোট মোর মস্তকে চাপায়।
মরাল জিনিয়া ধনী আগু আগু যায়॥
পঁহুছিয়া সেই দেশে কহি তারে আমি।
এই মনোরম স্থান কোথা রবে তুমি॥
ধনী কহে উত্তম আবাসে গিয়া রব।
আর কিছু দূরতর অগ্রসর হব॥
কহিতে কহিতে কথা পিতৃবাসে যায়।
আমার মস্তক হইতে বোঝাটা নামায়॥
বসায়ে বাহিরে মোরে গেল অন্তঃপুরে।
পিতা মাতা তাহারে যে সন্তোষ না করে॥
ধনী বলে পতি সঙ্গে করিয়া কোন্দল।
আসিয়াছি হেতাকারে সকল মঙ্গল॥
অনেকক্ষণের পর দাস একজন।
আসিয়া কহিল বেটা নিষ্ঠুর বচন॥
বলে উঠ উঠ মুটে যাও নিজ ঘরে।
বেতন ত্রিপণ কড়ি গণে লহ করে॥
সবে বলে মুটে মুটে শুনিতে বিষাদ।
সাধেতে ঘটিল রাজা এমন প্রমাদ॥
নিশ্চয় জানিনু মনে বিষম চাতুরী।
কখন না হেরি শুনি হেন দুষ্টা নারী॥

কতেক চাতুরী করি আমারে বঞ্চিল।
আশায় আশায় রাখা সে আশা বিফল॥
উদয় হইলে আশা করিবে পূরণ।
গহরি করিলে হরি করেন বঞ্চন॥
প্রাপ্তমাত্রেণ ভোক্তব্য এই কথা সার।
আশার আশা কভু না রাখিব আর॥
আশার আশয়ে মধুমক্ষিকারগণ।
কতশ্রমে সঞ্চে মধু করিয়ে যতন॥
নৈরাশ করয়ে অন্যে যে করে হরণ।
শৃগালের ধনুর্গুণ যেমন ভোজন॥
কেবল আশার আশে মারীচি গো জলে।
আকাশ ফুলের ন্যায় শাস্ত্রে ইহা বলে॥
তাহার কারণ এই শুন মহারাজ।
কাঁচা মাচ খাইতেছি নাহি ঘৃণা লাজ॥
কি জানি রাখিলে যদি অন্য কেহ খায়।
তবেতো না হবে ভোগ বিয়োগ আশায়॥
তেকারণে আশার অসার এই সার।
অসার আশয়ে রয় সেই দুরাচার॥
শ্রীশ্যাম কহেন আশা কর্ম্মের বন্ধন।
আশাত্যাগী অনুরাগী জীবন মোচন॥

---

দশ চক্রে ভগবান ভূত।

শুনিয়া তাহার বোল, সবে করে হাস্যরোল,
গণ্ডগোল কোলাহল হয়।
কেহ মৃদু হাস্য করে; কেহ কারে আঁখি ঠারে,
কেহ বলে ভাল মহাশয়॥
কেহ বলে এ সংসারে,নাহি দেখি অন্য কারে,
তোমা সম জ্ঞানের সাগরে।
অন্য কেহ ভাগ্য ভঙ্গে, দরশন তব সঙ্গে,
অপাঙ্গে সরঙ্গে রঙ্গ করে॥
শুনি সেই রসময়, রসান্বিত ভাবে কয়,
দশচক্রে ভগবান্ ভূত।
দশ মুখে যশোধর্ম্ম, একের নহে সে কর্ম্ম
দশে হিত করে বিপরীত॥

শুনি রাজা কহে বাণী, কহ দেখি সে কাহিনী,
ভগবান ভূত কি প্রকারে।
এতেক বচন শুনি, শ্রীশ্যাম কহিছে বাণী,
শুনে রাজা হরিষ অন্তরে॥
উদয়া নগরে ধাম, ভীষণ রাজন নাম,
মহারাজ অতি ভাগ্যধর।
উপমা নাহি উচিত, স্বর্গে রাজা পুরোহিত,
মর্ত্ত্যে সেও তাহার শ্বশুর॥
পাত্র মিত্র সভাজন ভৃত্য আদি অগণন,
দানে রাজা দধীচি যেমন।
ভগবান নামে তার, আছিল খেজমতগার,
শুন তার রহস্য বচন॥
রাজা অতি ভালবাসে, রোষে তোষে পরিতোষে
অনায়াসে বিপদে নিষ্কৃতি।
সভাস্থ জনের কথা, ভূপতি করে অন্যথা,
নহে কথা ভগার অসারবতী॥
সভাজনে যদি বলে, অশ্ব চারি পদে চলে,
ভগবান তিন যদি কয়।
রাজা বলে তিন হবে, ভগা নাহি মিথ্যা কবে,
সভাস্থের সত্যে অপ্রত্যয়॥
সভাজনে যদি কয়, দেখ চক্ষে মহাশয়,
হয় হয় চতুঃখুর ধারী।
রাজা বলে আর কেন, কর মোরে জ্বালাতন,
ভগবান না জানে চাতুরী॥
এইরূপ ভগবান, রাজার স্বরূপজ্ঞান,
যাহা করে রাজারে তা হয়।
পাত্র মিত্র দেখে রঙ্গ, ছাড়াইতে তার সঙ্গ,
মনে মনে করিল নিশ্চয়॥
বান্দুরে জনার কপি, যাহা বলে তাহা জপি,
রাজা ভগবানের তেমন।
যদি কৃপা করে কালী, ইহার বিহিত কালি,
চুন কালি করাব ভূষণ॥
কহিতে ভাবিতে ভগু, অস্ত হৈল যে মার্ত্তণ্ড,
ভগবান নিকেতন চলে।
পরে পাত্রমন্ত্রিগণ, দ্বারিকে করে বারণ,
রাজ আজ্ঞা শুনবে সকলে॥
ভগবান চুরীকরে, গিয়াছে আপন ঘরে,
রাজা তারে হয়ে ক্রোধমন।
দরিদ্র বলিয়া তারে, দোষ দণ্ড মাপ করে,
আসিবারে হুকুম বারণ।
যদি কেহ তারে ছাড়ে, দমনে ভাঙিবে হাড়,
শিরচ্ছেদ তখনি তাহার।
শুনি তাহা সত্য জ্ঞানে, সেই বাক্য শিরে মানে
ভগা নাহি জানে সমাচার॥
নিশিশেষে প্রাতঃকালে, ভগবান দ্রুত চলে,
দ্বারপালে দিল দরশন।
দ্বারিগণ তারে বলে, আজি পুন কেন এলে,
তোমারে কে ছাড়িতে বারণ॥
ব্যঙ্গ বোধ ভগবান, ফটক ভিতরে যান,
দ্বারপাল কহিছে তখন।
ছাড়ে আরে ছুরাচার, কথা না মান আমার,
যাইবারে না পাবে এখন॥
যদি যাও জোর করে, কেবা আর মানে তোরে,
যার মানে মানি তার মানা।
এক পদ বাড় হৈলে, তবে তো গুমান ফেলে,
কানে ঠেলে ফেলিবে ছজনা॥
শুনি ভয়ে ভগা কাঁপে, একথা না জানে ভূপে,
আমনার অহুল মন্ত্রণা।
যদি আমি কোনরূপে, দেখা দিতে পারি নৃপে,
না হইলে কেবল যন্ত্রণা॥
এত ভাবি ভগবান, বিষাদেতে গৃহে যান,
এখানেতে শুন বিবরণ।
দিবা হৈতে অবসান, না আইল ভগবান,
বারে বারে সুধান রাজন॥
পাত্রমিত্র কহে রায়, বুঝি ভগবান রায়,
হইয়াছে অসুস্থ বিষম।
কালি রাত্রি ভেদ তার, হয়েছিল বার বার,
বমন তাহার বার সম॥

বয়সে থাকিতে পতি হয়েছি বিধবা।
লৌহখাড়ু হাতে দে আয়ৎ রাখে কেবা॥
হেঁটে কাদি অভাগিনী পেটে অন্ন নাই।
ভাল মন্দ কোন দ্রব্য জন্মিয়া না খাই॥
কালা মুখ লোকে দেয় চুন কালি গালে।
এমন অভাগা পতি আমার কপালে॥
ভিক্ষা করে দ্বারে দ্বারে দিবা অবসানে।
আসিবামাত্রেতে দ্বিজ আপন সদনে,
পাদ্য আদি দূরে থাক সেকথা কে ধরে।
অবিরত কটু ভাষে তিরস্কার করে॥
ঠিনমিশ অহর্নিশি বিমরিষ মন।
লাঞ্ছনা করয়ে রামা সদা সর্ব্বক্ষণ॥
পিপাসায় যদি চায় দ্বিজবর বারি।
কখন সম্মুখে নাহি দেয় তার নারী॥
আপনার দুঃখ বিপ্র যদি তারে কয়।
মারিতে তাহারে উঠে হেন জ্ঞান হয়॥
এইরূপে দ্বন্দ্ব সদা কপালের ফলে।
অভাগার সুখ নাহি কোন কালে বলে॥
সদা দ্বন্দ্ব দেখি বিপ্র করে অনুমান।
নিশ্চয় ভাবিনা মনে না রাখিব প্রাণ॥
একে মরি মনোদুঃখে ভিক্ষায় নির্ভর।
নারীর বচন খাঁড়া মড়ার উপর॥
গলে রজ্জু দিয়ে আমি হইব বিরতি।
নাহিলে এ দুঃখে মম নাহিক নিষ্কৃতি॥
এত ভাবি রজ্জু হস্তে যাইয়া কাননে।
তরুতে বান্ধিল ফাঁস আপনার মনে॥
হরিরে স্মরণ করি বিপ্র অবশেষে।
ফাঁস করে ধরে দেয় নিজ গলদেশে॥
হেনকালে মনে ভাবে বিপ্রের তনয়।
সবুরেতে মেওয়া ফলে সর্ব্ব লোকে কয়॥
মরণ অধিক মন্দ কি আছে সংসারে।
দেখিব কেমন মেওয়া ফলয়ে আমারে॥
ক্ষণেক বিলম্ব মনে সবুর তখন।
সে বন ছাড়ায়ে বিপ্র যায় অন্য বন॥

ব্যাঘ্র ভল্লুকের ভয় তিলেক না রয়।
নিশ্চয় ত্যজিব প্রাণ যেই কাল হয়॥
সে বনে বিপ্রের সুত মারিবারে চায়।
মরিতে না পারে ভাবে সবুর কোথায়॥
এইতো অনেক কাল অতীত হইল।
এখন সবুর গাছে ফল না ফলিল॥
আর কিছু কাল আমি করিব সবুর।
এত ভাবি অন্য বনে চলে দ্বিজবর॥
ক্রমে ক্রমে নানা বন আক্রম করিয়া।
সবুরের আশে দ্বিজ রহিল বসিয়া॥
হেনকালে এক নারী অতি কদাকার।
নানা অলঙ্কার অঙ্গে শোভিতেছে তার॥
হীরা পান্না চুনি মণি সে ধণীর অঙ্গে।
একাকিনী কামিনী সে কেহ নাহি সঙ্গে
তাহারে দেখিয়া দ্বিজ বনেতে লুকায়।
দেখিবে মানস তার কি করে হেথায়॥
সেই স্থানে কাম্যকূপ দ্বিজ নাহি জানে।
কেবল বিষাদ ভাবে আপনার মনে॥
কাম্যকূপতত্ত্ব নারী জানিয়া কারণ।
আসিয়াছে কাম আশে ত্যজিতে জীবন॥
কূপের নিকটে গিয়া খেদে রামা কয়।
শুন শুন কাম্যকূপ তোমার পরিচয়॥
আমিতো রাজার নারী কুমারী রাজার।
আমা সমা কদাকার নাহি হয় আর॥
একারণ সর্ব্ব সুখ থাকিতে বঞ্চনা।
অভাগীর প্রতি পতি সদা করে ঘৃণা॥
সঙ্গিনীগণের সঙ্গে রঙ্গে রাজা রয়।
আমারে দেখিলে কভু কথাটি না কয়॥
কোন দোষ নাহি মোর কেবল কুরূপা।
ধর্ম্মময় কাম্যকূপ মোরে কর কৃপা॥
কাম্যকূপ বিবরণ শুন সর্ব্বজন।
একটি মানস জীবের করেন পূরণ॥
দুই আশা বলে ভাষা যদি পড়ে তায়।
ইতোনষ্ট স্ততোভ্রষ্টঃ অধঃপাতে যায়॥

একারণ এক বাক্য ঐক্য রাখি চিত্তে।
কহিতে লাগিল ধনী ধর্ম্মের সাক্ষাতে॥
ভুবন মোহিনী হব যুবতী সদাই।
আমার কটাক্ষে রক্ষা দেবযক্ষে নাই॥
এত বলি কাম্যকূপে পড়িল কামিনী।
উঠিল হীরার অসি অদ্ভুত কাহিনী॥
এক চোটে ধড় মুণ্ডে দুই খান তার।
দ্বিজবলে সবুরেতে মেওয়ার প্রচার॥
সবুর করিনু যেই তাহার কারণ।
সুসভ্য কাম্যের কূপ হইল দরশন॥
এত ভাবি দ্বিজবর কামনা অন্তর।
চলিল কাম্যের কূপে পড়িবার তরে॥
তথাপি ভাবিছে মনে ক্ষণেক সবুর।
কি ফল বিস্তার হয় ইহার উপর॥
কিঞ্চিত সবুর করি পরেতে মরিব।
ভরসা হয়েছে মনে সম্পত্তি পাইব॥
কহিতে কহিতে আর এক নারী।
উপনীত হইল আসি দ্বিজ বরাবরি॥
দেখিতে সুন্দরী অতি দুঃখিনীর বেশ।
কাম্যকূপ প্রদক্ষিণ করে অবশেষ॥
পরে কহে উচ্চৈঃস্বরে ধর্ম্ম সাক্ষী থাক।
কাম্যকূপে ত্যজি প্রাণ অন্তরীক্ষে দেখ॥
এমন রূপসী আমি ষোড়শী যৌবনী।
দরিদ্র আমার কান্ত আমি সে দুঃখিনী॥
অন্ন বিনা ছিন্ন প্রায় বস্ত্র নাহি দেহে।
এমন দারুণ দুঃখ পরাণে না সহে॥
অতএব বলি ধর্ম্ম সাক্ষী থাক তুমি॥
সপ্তদ্বীপ রাজা যেন হয় মোর স্বামী॥
এত বলি সেই ধনী ত্যজিল পরাণ।
দেখা দেখি দ্বিজবর মরিবারে যান॥
তথাপি সবুর গাছে আর মেওয়া চায়।
ক্ষণেক সবুর করি বনেতে লুকায়॥
পরে এক রসবতী আসি উপনীত।
বদন শরদ ইন্দু ভূষণে ভূষিত॥
আসি ধর্ম্ম সাক্ষী করে সেও ত্যজে প্রাণ।
বলে কাম্যকূপ মোরে কৃপা কর দান॥
চিররোগী ছিল পতি সেহ না রহিল।
অভাগীর প্রাণে আর নাহি কিছু ফল॥
এবার জন্মান্তে পতি হবে যেই জন।
অজর অমর হবে এই মোর মন॥
এত বলি সেই নারী ত্যজিল জীবন।
তথাপি সবুর দ্বিজ ভাবে মনে মন॥
নিশ্চয় ত্যজিব প্রাণ নাহিক সংশয়।
ক্ষণেক সবুর দেখি কিবা মোর হয়॥
এত ভাবি হৃষ্ট মনে রহে দ্বিজবর।
আর এক নারী যায় বনের ভিতর॥
আসি ধনী কাম্যকূপে কাম আশে পড়ে।
বলে এ কামনা যেন মোর না বাহুড়ে॥
রসিকা বালিকা আমি কত বাক্য জানি।
গণ্ডমূর্খ পতি মোর তাপে দহে প্রাণী॥
এবার আমার পতি হবে যেই জন।
বিচারে জিনিবে সেই এ তিন ভুবন॥
এত বলি কাম্যকূপে ত্যজিল পরাণ।
দেখি বিপ্র আর বার মরিবারে যান॥
তথাপি সবুর ফল করিয়া অভয়।
বনে বসি সংগোপনে রহিল তথায়॥
হেনকালে আর এক নারী উপনীত।
কাম্যকূপ প্রদক্ষিণ করিয়ে ত্বরিত॥
বলে মনোদুঃখে মরি পতির কারণ।
দেখিতে কুৎসিত পতি অতি কুগঠন॥
সতীর না হলে পতি মনের মতন।
সদাই অসুখ তাহে জীবনে মরণ॥
অতএব কাম্যকূপে ত্যজিছে পরাণ।
এবার হইবে পতি মদন সমান॥
এত বলি সেই নারী ত্যজিল জীবন।
অতঃপর দ্বিজবর ভাবে মনে মন॥
দেখিল নয়নে দ্বিজ সবুরের ফল।
একে একে দেখি পক্ক হইল প্রবল॥

দ্বিজ বলে একটি মানসপূর্ণ করে।
ইহার অধিক আর মেওয়া কোথা ধরে॥
ধর্ম্ম সাক্ষী করি দ্বিজ বলিছে তখন।
পাইয়াছি বহু দুঃখ যাবত জীবন॥
এই সে সময় মোর শুন ধর্ম্মেশ্বর।
দীনহীন করি কৃপা আশা পূর্ণ কর॥
পড়িল যে সারি সারি এই পঞ্চ নারী।
জন্মান্তে ইহারা হবে রমণী আমারি॥
এই অভিলাষ এক অন্য নাহি সাধ।
কৃপা করি ধর্ম্মরাজ করহে প্রসাদ॥
এত বলি পতন হইল সেই বারে।
কিবা রূপ মেওয়া ফল সবুরে প্রচারে॥
সবুরে হইল মেওয়া মরণ সময়।
গলে রজ্জু দিলে পরে অধোগতি হয়॥
সবুর করিয়া বনে জিভিল সে জন।
তথাপি সবুর করি যায় অন্য বন॥
সে বনে না ত্যজি প্রাণ যায় বনান্তরে।
সবুর করিয়া বিপ্র কামাকূপ হেরে॥
এক দুই তিন চারি তথাপি সবুর।
পাইয়া পঞ্চম মেওয়া ফলিল প্রচুর॥
ইহার অধিক মেওয়া আর কাবে বলে।
মরণ সবুর মেওয়া বিপ্রের কপালে॥
রতি যিনি পত্নী আর সপ্ত দ্বীপে রাজা।
অজর অমর হবে বলে মহাতেজা॥
ত্রিভুবন জিনি বিদ্যা পণ্ডিত হইবে।
মদন অধিক রূপ জন্মান্তে পাইবে॥
সবুরেতে মেওয়া ফলে লোকে মাত্র বলে।
তাহার বৃত্তান্ত এই শুনহ সকলে॥
সবুরেতে মেওয়া ফলে সর্ব্বলোকে ভাষে।
প্রকাশ করিল শ্যাম কৌতুকবিলাসে॥

---

শুনিয়া তাহার বাণী, হরষিত নৃপমণি,
বিপ্রবরে করে ধন্যবাদ।
রাজা বলে তব কথা, শ্রবণে মনের ব্যথা,
দূরে যায় সকল বিষাদ॥
যাহা তব ইচ্ছা হয়, সত্য কহ রসময়,
দিব দান করি অঙ্গীকার।
বিপ্র বলে ধন জন, নাহি মম প্রয়োজন,
মরিলে সকল অন্ধকার।
কার নিধি অভিমান, কার নিধি কেবা পান,
আশা মাত্র মরীচিকা সার।
যখন পঞ্চত্ব হবে, এ সকল পড়ে রবে,
সব হবে ভবে কেবা কার॥
কোনজন বহু ধনে, কৃপণতা করি মনে,
একবট স্বার্থ নাহি ছাড়ে।
নাহি করে হীনজ্ঞান, মুদিলে পরে নয়ন,
স্বজন স্বধন থাকে পড়ে॥
লক্ষ মুদ্রা নিজ ঘরে, রাখি কেহ দুঃখে মরে,
প্রাণেতে না করে বিতরণ।
কোন জন পরধনে, প্রভুত্ব করি আনে,
অনায়াসে দান করে ধন॥
যার ধন তার নই, নেতো ধুবী মারে দই,
শুন কই তাহার বিশেষ।
রাজা বলে বল বল, শুনিতে অতি রসাল,
কহ দেখি তাহার উদ্দেশ॥
এ কথা কেমনে আর, কহ দেখি পূর্ব্বাপর,
নাহি জানি কি রূপ প্রচার।
রাজার বচন শুনে, দ্বিজ শ্যাম হৃষ্টমনে,
বিবরণ কহেন তাহার॥

---

**যার ধন তার ধন নয় নেতো মারে দই।**

আসন নগরে ছিল এক দ্বিজবর।
আপনি রমণী মাত্র ধন বহুতর॥
শত স্বর্ণ মুদ্রা সুদ পায় প্রতিদিনে।
এক পাই নাহি খায় সঞ্চয়ে যতনে॥
যদ্যপি রমণী তার কিছু সুদ লয়।
তাহাতে লাঞ্ছনা করে দ্বিজ মহাশয়॥

এমন কৃপণজন ভুবনে না থাকে।
অন্ন নাহি হয় প্রাপ্ত হেরে যে তাহাকে ॥
রন্ধন চাপায়ে যেবা তার নাম করে।
স্মরণমাত্রেতে তার তসলা বিদরে ॥
জেলে কাচা পরিধান খান বুকড়ী অন্ন।
এক কড়া মাতা পিতা সর্ব্বত্রেতে দৈন্য ॥
এইরূপ কত কাল গতায়াত করে।
বাতিক উর্দ্দান রোগ ঘটে তার পরে ॥
ধড় ফড় করে ধড় সদাই দাহন।
কবিরাজ নাহি দেখে জানিয়া কৃপণ ॥
পিপাসায় প্রাণ যায় ওষ্ঠাগত প্রায়।
তাহার রমণী কান্দে বলে হায় হায় ॥
পরেতে সুসিদ্ধ হেতু আনিয়া শর্করা।
গঙ্গাজলে ভিজাইল দুঃখিত অন্তরা ॥
পাত্রেতে লইয়া তাহা পতিরে যোগায়।
বদনে পরশ মাত্র আড় চক্ষে চায় ॥
আঁখি নাড়ি তাড়াতাড়ি বলে উহু উহু।
আমারে খাওয়ালি কেন এ মুচির গুহু ॥
আহা ম'র মরে যাই তোর দুঃখ তরে।
বিধবা হইলে কেবা অন্ন দিবে তোরে ॥
ব্রাহ্মণী বলেন পান করহ এখন।
সাত জন রাজা হয় রেখেছ যে ধন ॥
জন্মাবধি সঞ্চয় করেছ মহাশয়।
দেব দ্বিজ পিতৃজনে নাহি কভু ব্যয় ॥
উদর পুরিয়া অন্ন কভু না খাইলে।
ক্ষুধা হবে বলে দিশা নিরাশা করিলে ॥
অন্তে দন্তে নাহি দিলে বল কার তরে।
শত কোটি মুদ্রা রাখি যাও যম পুরে ॥
অতএব কপালেতে ভোগাভোগ হয়।
বুঝিলাম তব নহে তার যার ব্যয় ॥
এখন কি কর আর সঙ্গে কেবা যাবে।
পান কর গঙ্গোদক সুগতি পাইবে ॥
দ্বিজবর সেই কথা শুনিতে না পায়।
কেমনে পাইলে চিনি তাহারে সুধায় ॥
কাঙ্গালেতে কর দিয়ে কিঞ্চিত নেহারে।
দিয়ে গালি বলে শালি মজালি আমারে ॥
তবিল ভাঙ্গিয়া চিনি কিনি আনিয়াছ।
একি সর্ব্বনাশ হায় কি কর্ম্ম করেছ ॥
শত হস্ত মাটী তুমি করলো খনন।
এক কড়া না মিলিবে শুন কদাচন ॥
এক আনা চিনি কেনা ঘুচিল সকল।
গড়াইলে কোথা থাকে কলসের জল ॥
হাসিয়া রমণী বলে তবিলের নয়।
এইতো সুদের সুদ তার ব্যাজ হয় ॥
এমন কেমন করি করিল বিধাতা।
জমার খরচ শুনি দ্বিজ পায় ব্যথা ॥
এইতো সুদের সুদ এক আনা হলে।
আর পঞ্চদশদিনে এক তঙ্কা মিলে ॥
হায় কি করিলি বলি করিয়ে ঝঙ্কার।
ফেলিল চিনির জল বহু সুবিস্তার ॥
হাত পাঁচ সাত পরে ছিল কল্পতরু।
পাত্রের সহিত জল ফেলে বন গুরু ॥
তথায় শিবের লিঙ্গ আবির্ভাব ছিল।
গঙ্গাজল স্পর্শ মাত্রে বরদা হইল ॥
বর লহ বলি হর ডাকেন সত্বর।
তাহার ব্রাহ্মণী পরে করিল উত্তর ॥
সকলঈশ্বর তুমি ব্যাপ্ত চরাচর।
তোমার কৃপায় ধন আছয়ে বিস্তর ॥
অভাব কিছুই নাই পতির কপাল।
অষ্টরম্ভা ভোগ যোগে বিষম জঞ্জাল ॥
এত নিধি দিয়ে বিধি হইল বঞ্চন।
একটুকু চিনি মাত্র ভেদিল জীবন ॥
অতএব যক্ষ সম থাকিলে কি হবে।
চিনির বলদ প্রায় বৃথা আশা ভবে ॥
এই বর দেহ হর আমার বচনে।
ভোগ করে যেন পতি আপনার ধনে ॥
হর কন এই বর দিতে না পারিব।
বরঞ্চ লহ যে বর অন্য ধন দিব ॥

যার ধন সেই বিনা কেবা করে ব্যয়।
যক্ষ সম রক্ষা করে কত দুরাশয়॥
দেখ পূর্ব্বে কৃপণ আছিল যত জন।
নানা পন্থা করি ধন কৈল উপার্জ্জন॥
অসংখ্য রাখিয়া মুদ্রা না করিল ব্যয়।
মরণ কালেতে শুদ্ধ ভাবিল বিস্ময়॥
যক্ষের মধ্যেতে তারে করি যে গণনা।
সে ধন তাহার নয় ভাবে যায় জানা॥
সেই বংশে জন্মে তাহা যে করিল ব্যয়।
সে ধন তাহার হয় নাহিক সংশয়॥
রাখিলে কি হবে নিধি না হইলে তার।
ব্যয় করিবারে পারে সাধ্য আছে কার॥
অতএব এ ধনের যক্ষ মাত্র তুমি।
অন্য অধিকারী আছে সত্য কহি আমি॥
বিপ্র বলে সে কেমন শুনি ইতিহাস।
স্বোপার্জ্জিত ধন মোর সর্ব্বত্রে প্রকাশ॥
দেব বিপ্র নাহি সেবে করেছি সঞ্চয়।
কেমনে কহহ আজ্ঞা মোর ধন নয়॥
হর কহে নেতো নামে রজকরমণী।
এ ধন সকল তার আমি ভাল জানি॥
সে যদি করুণা করে তোরে কিছু দেয়।
হয় কি না হয় ভোগ তাহাতে সংশয়॥
শুনি বিপ্র পঞ্চাননে বলে ক্রোধ বাণী।
স্বস্থানে প্রস্থান এবে কর শূলপাণি॥
অন্তর্ধ্যান হইল শিব বিপ্র ক্রোধ মন।
আরোগ্য হইল মাত্র পেয়ে দরশন॥
ব্রাহ্মণ ভাবিছে হর ভাঙ্গেতে নিপুণ।
আমার আপন ধন ভোগী অন্য জন॥
আপন অর্জ্জিত ধনে জ্ঞাতি অংশ নাই।
ধোবানী কেমনে পাবে শুনিতে বালাই॥
কেমনে ধোবানী পায় দেখিব কারণ।
এত ভাবি দ্বিজবর ভাবে মনে মন॥
দ্বিজেরে শ্রীরাম বলে চিনির বাটিকা।
আশা মাত্র সার তার জলে মরীচিকা॥

সমুদ্রে দ্বিজের সকল ধন লুকান ও নেতোর প্রাপ্তি।

শিবের শুনিয়া বাণী, ক্রোধে সেই পণ্ড মুনি,
মনে মনে করিল বিচার।
যত আছে মুদ্রাগণ, বিক্রী করি ততক্ষণ,
হীরা মতি কিনিল অপার।
করি জহরাত ময়, মনে মনে ভয় হয়,
পাছে মাগী চুরী করি লয়।
তাহার কারণ দ্বিজ, আনিয়ে ভাস্কর রাজ,
তার কাছে কহে পরিচয়।
আমার বচন ধর, প্রস্তর খনন কর,
যেন বহু ধন তাতে থাকে॥
আড়ে দীর্ঘে চৌহসারি, কর দেখি কারিগরি,
শত মুদ্রা দিবহে তোমাকে।
শুনি সে সন্তোষ হয়ে, করেতে কদন্ধ লয়ে,
নির্ম্মাণ করিল পরিপাটী।
তার মধ্যে রাখে ধন, যথা সর্ব্বস্ব আপন,
সমান প্রস্তরে মুখ আঁটী॥
নির্জ্জন সিন্ধুর জলে, নিশি শেষে দিল ফেলে,
নাহি তাহা দেখে অন্যজন।
আপনি তীরেতে আসি, হইলেন তীর্থবাসী,
রহে করি কুটির বন্ধন॥
ধন শোকে দ্বিজবর, নাহি যায় স্থানান্তর,
অহর্নিশ বসি থাকে তথা।
আহার নিদ্রা যথাকালে, সকল নাহিক ফেলে
শিব বাক্য করিতে অন্যথা।
পরে শুন বিবরণ, সেই দেশের রাজন,
বাণিজ্য কারণ করে যাত্রা।
গ্রামবাসী নারীগণ, আইল স্বজন জন,
গমনের শুনিয়া সুবার্ত্তা॥
প্রত্যক্ষেতে জনে জনে, কিবা সাধ কার মনে,
সকলে সুধান মহীপাল।
যার যে কামনা ছিল, আনিতে ভূপে কহিল,
শেষে নেতো কহিল রসাল॥

রাজা বলে ধোপানী, তোমার বাসনা কি,
নেতো এত শুনি বাণী কহে।
যদি মোরে দয়া কর, নয়নে প্রস্তর হের,
পাট আড় দীর্ঘ সম রহে॥
দেখিবে যেখানে তুমি, আনিবে কহি যে আমি
সেই মোর মন অভিলাষ।
সেই কথা রাখি মনে, চলে ভূপতি পাটনে,
বানিজ্য করিয়া এসে বাস॥
আসিতে আসিতে জলে, তরি তার নাহি চলে
চাড়ায় লাগিল দৈব ফলে।
নামিয়া নাবিকগণ, ঠেলাঠেলি কতক্ষণ,
করে পরে সে তরণী চলে॥
দাঁরি মাঁঝি জনপদে, সেইত প্রস্তর বাঁধে,
দ্বিজ তাহা দেখে রুষ্ট মন।
কি আছে জলেতে বলে, জন দশবার মিলে,
তুলে শিলা অতি সুগঠন॥
ব্রাহ্মণ দেখি নয়নে, শিরে করাঘাত হানে,
রাজা কহে আনরে ত্বরিতে।
নেতো ধোপানীর তরে, বিধি এই দিল মোরে
দিব তারে বসন কাচিতে॥
এত বলি তরি লয়ে, চলে রায় হৃষ্ট হয়ে,
ধারে ধারে চলিল ব্রাহ্মণ।
যথা সেনেতো ধোপানী, ধারে জলে কাচেকানি
সেই ঘাটে যাইয়া রাজন॥
এই লহ বলি তারে, প্রস্তর জলের ধারে,
ফেলি রাজা যায় নিকেতন।
যাইয়া আপন ঘাটে, স্বজন সহিত উঠে,
জয় রব হইল তখন॥
ব্রাহ্মণ তথায় থাকে, ভাবে পড়িছু বিপাকে,
এই সেই ধোপানী গন্তানী।
কহিতে নাহিক পারে, রাজা দান দিল তারে,
মরে দ্বিজ মনেতে গুমানি॥
পাথরেতে নেতো রাঁড়ি, কাচে তাতে খুড়িসাড়ি
কতদিন পরে শুন-রঙ্গ।
খুলিল যোড়ন কল, আছাড় বারির বল,
আঁটা সাঁটা যোপাটার ভঙ্গ॥
ঝর ঝর ঝরে নিধি, নেতো বলে আজি বিধি,
হইয়াছে আমায় সদয়।
তাড়াতাড়ি ভরি ঝুরি, আর ধার বোল হাঁড়ি
লয়ে যায় আপন আলয়॥
দ্বিজ দেখে কোপ মনে, বারি বহে দুনয়নে,
বলে বিধি একি বিড়ম্বন।
ধোপানী ভাবিছে দ্বিজ, বহু দিন করে পূজ,
এই স্থানে করিয়ে আসন॥
প্রকার করিয়া তারে, অর্থগ্রাহী করিবারে,
নেতো রাঁড়ি ভাবে মনে মন।
বলে কিছু হীরামতি, দ্বিজেরে করি ভকতি,
আজি আমি দিব এইক্ষণ॥
শ্রীশ্যামাচরণ ভণে, বৃথা যাবে অকারণে,
নেতো রাঁড়ি না জান কারণ।
দ্বিজের বিভব সব, বঞ্চিত হইয়ে শব,
প্রায় আছে হতেছে দহন॥

---

নেতোর দধি ভোজন।

একশত গজমতি লইয়া ধোপানি।
বিপ্রের সম্মুখে রাখে করি জোড়পানি॥
প্রণাম করিয়া তাকে হাস্যমুখে কয়।
গরীবের প্রতি কৃপা কর মহাশয়॥
জালার উপরে জালা কাটা ঘায় নুণ।
ক্রোধে কটুভাষে বিপ্র জলন্ত আগুণ॥
বলে শালি দূর দূর পাপী দুরাচার।
পুনশ্চ কহিলে শাস্তি হইবে তোমার॥
আর নানা কটুভাষে করিল ভর্ৎসন।
বিশেষ না জানে নেতো ভাবে মনে মন॥
অপমান ভয়ে রামা, ফিরে ঘরে যায়।
কেমনে ব্রাহ্মণে দিবে ভাবিছে উপায়॥
ব্রাহ্মণের নামে আমি রাখিয়াছি ধন।
পুনশ্চ হরিব তাহা করিয়া কেমন॥

ভাবিতে ভাবিতে তথা গোপ একজন।
দধির পসরা মাথে দিল দরশন॥
নেতো কহে শুন ঘোষ বচন আমার।
যদি এই দ্বিজবরে দধি দিতে পার॥
একশত মতি দিব দধির ভিতর।
রাখিয়া আইস তুমি বিপ্রের গোচর॥
তোমার দধির মূল্য এক তঙ্কা লও।
আমার মাথার কিরে কাহারে না কহ॥
শুনিয়া গোয়ালা দধি লইয়ে পসরা।
বিপ্রের নিকট গিয়া উত্তরিল ত্বরা॥
বলে আমি অভাজন নাহি পুণ্যলেশ।
কি দিয়ে তরিব ভবে না জানি বিশেষ॥
ব্রাহ্মণ জগৎগুরু কল্পতরুময়।
কিঞ্চিৎ স্বরস দধি লহ মহাশয়॥
এত ভাবি দধি রাখি করিল গমন।
আহার করিবে বিপ্র করিয়াছে মন॥
হেনকালে বর্গিরাজ নস্কর আইল।
সম্মুখে দেখিয়া দধি তুলিয়া লইল॥
ভয়েতে ব্রাহ্মণ কিছু বলিতে না পারে।
মনে মনে আর্ত্তনাদ বিপ্রের কুমারে॥
কাপর কাচিছেনেতো হরষিত মনে।
হেনকালে সিপাই আইল সন্নিধানে॥
কহে বেণ্ডি মেরা কাপড় জলদী সাপ কিজ।
শুনি নেতো কহে মহারাজ আব দিজ॥
ত্বরায় বসন পরিস্কার করে নেতো।
দেখিয়া তস্কর হয় অতি হরষিত॥
বলে রেণ্ডী মেরা পাশ আওর কুচ নাই।
বলিয়া দধিঠো লিজো চলিল সিপাই॥
হইল অধিক বেলা গগণে উদায়।
দধি লয়ে আহার করিতে নেতো যায়॥
চাপিতে পাথরে দধি খট মট করে।
কি আছে ভিতরে বলি নয়নে নেহারে॥
পড়িল অনেক মতি শরের সহিতে।
দেখিয়া ধোপানি তবে লাগিল ভাবিতে॥
ক্রমে ক্রমে শত মতি পাইল যখন।
নিশ্চয় আপন দধি জানিল তখন॥
ঈশ্বরে প্রশংসা করি রজকিনী বলে।
কার সাধ্য কেবা পায় তুমি নাহি দিলে॥
আমি অগ্রে দিলাম যে করি যুকতি।
না লইয়া রুষ্ট বিপ্র হইল মোর প্রতি॥
প্রকার করিয়া পুনঃ দিলাম তাহারে।
পুনশ্চ আইল ফিরে আপনার ঘরে॥
তবেত এ ধন মোর নাহিক সংশয়।
এতবলি মতি তুলি দধি অন্ন খায়॥
হাপড়ে চোপড়ে খায় গায় হরি গুণ।
পুলকে পূরিল অঙ্গ পেয়ে বহুধন॥
তদবধি পূর্ব্বাপর ছোট বড় জন।
তথায় তুলনা দেয় না জানে কারণ॥
শ্যাম কহে এই কথার সার অর্থ এই।
যার ধন তার ধন নয় নেতো মারে দই॥

---

মথুরেশ ভট্টাচার্য্যের উপাখ্যান।

নবদ্বীপ গ্রামে বাস, নামে দ্বিজ কৃত্তিবাস
বিদ্যাবান সদা জ্ঞানানন্দ।
মুখাগ্রে সাহিত্য স্মৃতি, বেদান্তে পণ্ডিত অতি,
জ্যোতির্ময় শাস্ত্রে হীন দ্বন্দ্ব॥
পুরাণেতে সুপণ্ডিত, বুদ্ধে আঙ্গিরস যুক্ত
সর্ব্ববিদ্যা সাগর সমান।
একারণ নরপতি, দিলেন তার আখ্যাতি,
বিদ্যানিধি সাগর আখ্যান।
রাজার সভাপণ্ডিত, বিচারে ভুবন জিত,
বচনে তোষয়ে নৃপবরে।
রাজদত্ত ভুঞ্জে ভূমি, শতবিঘা শূন্য জমি,
শালি শত বিঘা ভোগ করে॥
এক পুত্র পণ্ডিতের, কেমন কপাল ফের,
অন্ধ প্রায় থাকিতে লোচন।
বয়স বৎসর ষোল, করে মাত্র গণ্ডগোল,
নাহি করে সুসঙ্গে ভ্রমণ॥

দ্বিজ ধর্ম্ম দেব সেবা ক'রতে কহয়ে যেবা,
গালি দিয়া তাহারে যে কয়।
ডাণ্ডা গুলি সদা খেলে, লইয়ে ইতর ছেলে,
লিখিতে না পারয়ে ভূ ক'য় ॥
দেখিয়া তাহার তাত, মনে হোয়ে শোকান্বিত,
বলে তারে শুনরে অধম।
কেশরীর সুত হয়ে শৃগালের প্রায় রয়ে,
গেলি বয়ে বিদ্যাতে বিবোধ ॥
এখন বলিরে আমি, বিদ্যাশিক্ষা কর তুমি,
না হইলে নাহি প্রয়োজন।
আমার তনয় মূর্খ, মরমে রহিল দুঃখ,
নাহি তোর দেখিব বদন ॥
এতবলি নিজ কর্ম্মে, গেল দ্বিজ গৃহধর্ম্মে,
ফিরে আসি না দেখি তনয়।
বলে কোথা মথুরেশ, রমণী কহিল শেষ,
কুসঙ্গেতে কপাটি খেলায়।
সেহেতে ব্রাহ্মণী বলে, আর কি হবে কহিলে,
খেলাইতে গিয়াছে আবার।
শুনি দ্বিজ ক্রোধভরে, কহিছে নারীর তরে,
শুন শুন বচন আমার ॥
আমার মাথাটি খাও, যদি ধর্ম্মপথ চাও,
গুরু দ্বিজ দেবের রুধিরে।
ভক্ষণ করিবে তুমি, শপথ দিলাম আমি,
অন্ন আজি দিলেরে তাহারে ॥
গোবধ ব্রাহ্মণ লক্ষ, পাপী হবে দিলে ভক্ষ,
সেই হেতু কহিরে তোমারে।
অন্ন যদি চাহে তবে, ভস্মরাশি তারে দিবে,
এমন সন্তানে কিবা করে ॥
সত্য করাইয়ে পুন, করয়ে দ্বিজ গমন,
যথাস্থানে আছে প্রয়োজন।
ব্রাহ্মণী আসিয়া ঘরে, অন্তরে রোদন করে,
কুপুত্রেতে মাতা জ্বালাতন ॥
দিবা হইল অবশেষ, এখানেতে মথুরেশ,
অন্নআশে আইল বাসায়।

অন্ন দে মা ইহা বলে, ঘরের ভিতরে চলে,
ব্রাহ্মণী ভাবিল বিষম দায় ॥
মা হয়ে সন্তানে অন্ন, না দিলে কে দেবে অন্ন,
স্বামী আজ্ঞা তাহাতে লঙ্ঘন।
তাহাতে শপথ পতি, দিয়াছে আমারে অতি,
এত ভাবি হয়ে বিচক্ষণ ॥
উভয় বজায় রাখি, তাহার উপায় দেখি,
দিল অন্ন সুদৃশ্য সুরস।
নানা উপচার পরে, ভস্ম মুটা রাখে ধারে,
মনে হয়ে অত্যন্ত বিরস ॥
হেন নিদারুণ পতি, শুনি তাহার ভারতি,
ছাই দিনু সোনার বাছায়।
তনয় গণ্ডুষ করে, পঞ্চগ্রাস করে ধরে,
শেষে হেরে ভস্মরাশি তায় ॥
হেরে জননীরে বলে, ছাই কেন অন্নে দিলে,
শুনি রামা বলে বিবরণ।
পণ্ডিতের সুত হয়ে, নীচলোক সঙ্গী লয়ে,
সদা তুমি করহ ভ্রমণ ॥
একারণ তব তাত, শপথ দিল নির্ঘাত,
তাই ছাই দিলাম তোমারে।
জননীর বাণী শুনে, অন্তরে বিবেক মনে,
উঠি সুত নমস্কার করে ॥
কান্দিয়া তনয় কহে, এই অন্ন শিরে রহে,
অন্নে মোর শতেক প্রণাম।
না খাইব না ছুইব, এদেশে নাহিক রব,
মাতা পিতা কার হেন বাম ॥
কুপুত্র যদ্যাপি হয়, কুমাতা কখন নয়,
লোক শাস্ত্রে এই কথা কহে।
সে কথা হইল বৃথা এমন না দেখি কোথা,
কার মাতা পিতা হেন রহে।
কহিতে বিদরে বুক, কারে না দেখাব মুখ,
আসে গ্রাসে ছাই দিল মায়।
এত ভাবি জননীরে, তখনি প্রণাম করে,
বিবেকেতে বনে চলে যায় ॥

শ্রীশ্যাম কহে সত্য, বিবেক বিরহে তত্ত্ব,
বস্তু নাহি কোন জন পায়।
যথায় বিবেক বর্ত্তে, সেই নর ধন্য মর্ত্তে,
নমস্কার কোটি তার পায়॥

মথুরেশের প্রবাস গমন ও জয়দ মুনির সহিত মিলন।

মনে মনে বিবেক বাসনা করি স্মৃত।
নিজদেশ ছাড়াইয়া যাইল ত্বরিত॥
একবস্ত্র পরিধান দ্বিতীয় রহিত।
সরোবর নীরে তার আহার বিহিত॥
পত্র ফল ফুল আদি যখন যা মিলে।
জীবন ধারণ হেতু ভুঞ্জে অকৌশলে॥
চলিল নিবিড় বন নাহি তার ত্রাস।
নিশ্চয় ত্যজিবে প্রাণ জীবনে নিরাশ॥
অতীব কানন মধ্যে ক্রমে ক্রমে যায়।
কেবল অরণ্য তথা দেখি ভয় পায়॥
বনচর নিরন্তর করে উচ্চ রব।
শুনিয়া দ্বিজের পুত্র স্মরয়ে মাধব॥
অস্থি চর্ম্ম অবশেষ নাহি দেহে বল।
চলিতে চরণ পথে হইল অচল॥
ক্ষণ পড়ে ক্ষণে উঠে ক্ষণে ধরাতলে।
শয়ন করিয়া কান্দে ক্ষুধা দুঃখানলে॥
এই মতগত হয় এক সম্বৎসর।
প্রভাসে উত্তরে পরে শীর্ণ কলেবর॥
দেখে তথা এক খানি আছয়ে কুটির।
অপূর্ব্ব নির্ম্মাণ স্থান মুনির মন্দির॥
অশথ পত্রের চাল আর খুটি ভেড়েণ্ডার।
লতা রজ্জু দিয়ে বান্ধা নহে সুবিস্তার॥
শূন্য ঘর দ্বিজবর দেখিয়া তখন।
অচল হইয়া তথা করিল শয়ন॥
হেনকালে অস্তগিরি গেল দিবাকর।
আসিল কুটিরে পরে সেই মুনিবর॥
নর দেখি মুনি কহে তুমি কোন জন।
সত্য বাক্য কহ মোরে না কর ভণ্ডন॥
মিথ্যা বাক্য যদি কহ করে প্রতারণ।
তবেত করিব ভস্ম দেখিবে তখন॥
শুনি মৃদু মৃদু বাণী কহে মথুরেশ।
আদ্য অন্ত সমুদয় করিয়া বিশেষ॥
জননীর হেন কর্ম্ম শুনি মুনিবর।
কৃপাদৃষ্টে চাহিলেন তাহার উপর॥
না কান্দ না কান্দ বিপ্র কহে বারেবার।
তোমার সকল দুঃখ করিব সংহার॥
যে বিদ্যা যে ধনে তব আছে অভিলাষ।
অবশ্য তোমার আমি পুরাইব আশ॥
শ্রীশ্যাম তাহারে বলে কি ভাবনা আর।
সৎগুরু পাইলে এবে ভবে হবে পার॥

---

মথুরেশের মন্ত্র সিদ্ধি ও নবদ্বীপ যাত্রা।

মুনি কহে এক কথা সুধাই এখন।
দীক্ষা শিক্ষা হইয়াছে কি আছ বঞ্চন॥
মথুরেশ বলে প্রভু কিছুই না জানি।
আমার সমান আর না আছে অজ্ঞানী॥
শুনি তুষ্ট মুনিরাজ বলে ভাল বটে।
স্নান করি আইস দ্রুত আমার নিকটে॥
আজি তবে সংস্কার করিব তোমার।
শুনি স্নান করি পুন আইল কুমার॥
এখানেতে কল্পতরু হয়ে স্থির রয়।
দিবে যে অমূল্য ধন যাহা ভাগ্যে হয়॥
বাহ্যকার্য্য শূন্য হয় ধ্যানেতে বিভোর।
হেনকালে মথুরেশ আসিল গোচর॥
ঋষি বলে নিজ মন্ত্র তারে করে দান।
পুন হায় হায় করে পেয়ে বাহ্যজ্ঞান॥
কুমার কহিছে কেন হইল বিষাদ।
ঋষিবলে আজি মম ঘটিল প্রমাদ॥
সকল দৈবের বশ কি দোষ কাহার।
নিশ্চয় হইবে মৃত্যু আজিরে আমার॥

মথুরেশ সবিশেষ না জানি কারণ।
যেই মহামন্ত্র দীক্ষা মুনির নন্দন ॥
সেইতে স্ব বীজ মন্ত্র দিল দ্বিজসুতে।
কত পরিশ্রম কৈল চেতন করিতে ॥
বনে বসি রাশি রাশি মন্ত্র জপ করি।
শত শত পুরশ্চর্য্যা তাহাতে প্রচারি ॥
আপনার মন্ত্র পরে করিলে প্রদান।
কখন নাহিক রয় সাধকের প্রাণ ॥
দিয়া বীজ মন্ত্র তেজোহীন হইল মুনি।
প্রকাশ হইতে তাহা নাহি রহে প্রাণী ॥
দুঃখানলে রজনীতে মুনি নিদ্রা যায়।
কালি কালসর্পরূপে দংশিল তাহায় ॥
বিষের বিষম জ্বালা ত্যজে মুনি প্রাণ।
বিপরীত দেখিনু হত হয় জ্ঞান ॥
বলে চিরদিন দুঃখে ভ্রমি বনে বন।
দৈবেতে সংগুরু যদি হইল মিলন ॥
অভাগার কর্ম্ম দোষে সেহ না রহিল।
আমার জীবনে আর নাহি কোন ফল ॥
দরিদ্র বৈকুণ্ঠে গেলে তথায় অসুখ।
আর কারে না দেখাব আমার এমুখ ॥
ভেবেছিনু বড় আশা হইল নির্ম্মূল।
হেলে নে যায় হাল বিধির হাতে তোল ॥
ভাঙ্গার কপাল ভাঙ্গে এমনি প্রাক্তনী।
খোঁড়ার চরণ খালে পড়ে ভাল জানি ॥
এইরূপ কতশত খেদ করে নানা।
বলে নিদারুণ বিধি মোরে দিল হানা ॥
আইলাম ভবহাটে ঘাটে বান্ধা তরি।
ব্যাপার করিব মনে বড় আশা করি ॥
আচম্বিতে সর্ব্বনাশ কুলে তরি ডুবে।
পবন পবন তক্ষ্য নিদারুণ ভবে ॥
সকল করমে করে কপালে বিফল।
অরণ্যে ক্রন্দন বৃথা নাহি কোন ফল ॥
যাহা হউক গতিকরি অস্ত্যাচরণ।
অগতি হইলে হয় অধতে পতন ॥

কিন্তু ভাবি রোগের ঔষধ বিনাগতি।
অকর্ত্তব্য হয় ইহা পিতার ভারতী ॥
অতএব সম্প্রতি করিব প্রতিকার।
এরোগের মহৌষধি কিবা মন্ত্র আর ॥
কেবল গুরুর মন্ত্র যাহা কৈল দান।
ইহা বিনা আর কিছু নাজানি সন্ধান ॥
এত ভাবি সেই মন্ত্র গুরুর চরণ।
মনে মনে তিনবার করিয়ে স্মরণ ॥
আপদমস্তকাবধি ফুক দিয়ে মৃত।
অতএব বিবস নেত্রে অশ্রুজল যুত ॥
আচম্বিতে উঠে বৈসে মুনি মহাশয়।
সাধু পুত্র ধ্বনি বলি ক্রোড়ে তারে লয় ॥
কহিল সন্তুষ্ট আমি হয়েছি তোমায়।
আর এক মন্ত্র শিক্ষা করয়ে তনয় ॥
বুঝিয়া কুমার বলে কি কহিলে গুরু।
কি ফল বিফল বল যথা কল্পতরু ॥
অবোধের প্রায় নাথ কেন খো ভুলাও।
নয়নে দেখায়ে পুনঃ শুনাইতে চাও ॥
যেমন দিয়াছ প্রভু করিয়ে করুণা।
শিবত্ব পাইলে তায় নাহিক বাসনা ॥
আভাষে বুঝিল মুনি পাইয়াছে তত্ত্ব।
সকরুণে তার প্রতি কহে আত্মবর্ত্ম ॥
যাও বাছা যথা ইচ্ছা হইল সুসিদ্ধ।
ইন্দ্রাদি দেবতাগণ করিবে আরাধ্য ॥
গুরু শিষ্যে নাহি পাট আনন্দের হাটে।
হৃদয়ে ও পদ রাখি প্রণমিয়া উঠে ॥
মনে কৃপা রেখ গুরু তুমি পরাৎপর।
স্মরিবে আমারে যবে আসিব গোচর ॥
এতবলি মনের সন্তোষে দ্বিজ চলে।
বিমানে গমন অশ্বপবন প্রবলে ॥
ছয় দণ্ডে নবদ্বীপে আসি উপনীত।
দেখিতে জনম স্থান হইল বাঞ্ছিত ॥
শ্রীগুরু কহেন পরে নামিয়া তথায়।
সন্ন্যাসীর বেশে মথুরেশ চলে যায় ॥

রাজার কালিকা পূজন ও প্রতিমা প্রভঙ্গ।

আপনার জন্ম স্থান, করি তাতে দৃষ্টি দান,
চলে যায় সন্ন্যাসীর বেশ।
পথে চলে মথুরেশ, জটাজুট লম্বা কেশ,
অঙ্গে ছাই কুন্তি কাটি দেশে॥
গলায় রুদ্রাক্ষ মাল, করেতে ত্রিশূল ভাল,
খঞ্জন লোচন ঢুল ঢুল।
হুতাশন সমপ্রভা, রজনী বঞ্জক শোভা,
আসি রাজপাটে পবেশিল॥
সুখ রাত্রে শ্যামা পূজা, সেইদিন বাবে রাজা,
করিছেন লয়ে পুরোহিত।
প্রতিমা স্বরূপ করে, আবাহন করী পরে,
নানা উপচারেতে পূজিত॥
সেই কালেতে সন্ন্যাসী, গাত্রে তার ভস্মরাশি,
বসি তথা আসন করিল।
পাতিয়া ব্যাঘ্রের ছাল, সম্মুখে বসিল ভাল,
চতুর্দ্দিক প্রকাশ হইল॥
সন্ন্যাসীর রূপ হেরি, সবে বলে মরি মরি,
কি মাধুরি এ নহে যে নর।
ছলিতে রাজার মন, হেরি করি অনুমান,
বিধি বিষ্ণু কি আইল হর॥
রাজা মুগ্ধ রূপ দেখি, পালটে নাহিক আঁখি,
বলে একি তেজস্বী সন্ন্যাসী।
বয়স কিশোর অতি, শশী রাশি সম জ্যোতি,
বসিয়াছে তিমিরবিনাশি॥
মহাভক্তি করি রায়, সম্মুখে তারে বসায়,
কালীর পূজন দেখে যোগী।
নানাবিধ উপচারে, পূজা করে কালিকারে,
শেষেতে উদ্যোগী বলি লাগি॥
ধরিয়া মহিষ বলে, হাড়িকাটে দেয় ফেলে,
প্রাণ হেতু সে করে চীৎকার।
মথুরেশ ক্রোধানলে, তখনি উঠিয়া বলে,
রাজা যায় সংহতি তাহার॥

নৃপতি কহেন কেন, প্রভু করিছ গমন,
রোষে ঋষি বলিল তখন।
হইয়ে সুবোধ রায়, হইলে অবোধ প্রায়,
জীবহিংসা কর কি কারণ॥
কোন স্থানে কিছু নাই, কেবল দেখিতে পাই,
জীবগণ নাশ অগণন।
তোমাতে যে জন আছে, সেই নিধি পশু কাছে,
কর্ম্ম হেতু জনম ধারণ॥
সুকর্ম্ম যেজন করে, শুভজন্ম প্রাপ্তি তারে,
পশু জন্ম পাপের কারণ।
কিন্তু এক আত্মা হয়, অনন্ত ব্রহ্মাণ্ডময়,
সর্ব্বভূতে আছে সে জীবন॥
মায়া বশে ভ্রমে জীব, ত্রিভুবনময় শিব,
অহংকার ত্যজহ রাজন।
রাজা বলে মহাশয়, তবে বেদ ব্যর্থ হয়,
এই শুন বেদের বচন॥
যজ্ঞার্থে পশুর সৃষ্টা, ইত্যাদি বেদের নিষ্ঠা,
শুনি যোগীবর কহে বাণী।
যদি যজ্ঞ পূর্ণ হয়, তবে তাহে পাপ নয়,
না হইলে নরক নিশানি॥
প্রতিমায় আসি তব, যদি থাকে আবির্ভাব,
সেইতো কালিকা সর্ব্বেশ্বরী।
তবেতো সকল পুণ্য, নাহলে কে করে মান্য,
মৃত্তিকার প্রতিমূর্ত্তি ধরি॥
প্রত্যক্ষ দেখাও মোরে, রণস্থলে যে প্রকারে,
ভুলেছিলেন হেরিব সে রূপ।
কিম্বা স্থানান্তরে যাবে, কটাক্ষে অপাঙ্গে চাবে,
না হলে কেবল বিদ্রূপ॥
শুনি কুল পুরোহিত, সেই সে তাহার প্রীত,
ক্রোধিত হইয়া তারে কয়।
এই মন্ত্রে ভূতশুদ্ধি, করিয়াছি কিবা ঋদ্ধি,
এই মন্ত্রে আসন শোধয়॥
অঙ্গন্যাস করন্যাস, এই মন্ত্রে জীবন্যাস,
এই মন্ত্রে মুদ্রা বিরচন।

এই যে পটল কথা, পূজাকরি যথা প্রথা,
বেদে শেষ কর নিরুপণ ॥
অঙ্গভঙ্গ কোন স্থানে, কহ মম বিদ্যমানে,
যোগী বলে কর বর্ত্তমান।
দেখেছে নয়নে যেই, বচনে বিশ্বাস সেই,
কদাচনা করয়ে সজ্ঞান ॥
শুনি ক্রোধে বলে তাবে, তুমি পারো দেখিবারে,
যোগী বলে ইহা কেনে ভার।
এত বলি পূজা স্থান, গঙ্গাজলে প্রক্ষালন,
করে বারি দিয়া শত ভার ॥
ছিল যত উপহার, না লইয়ে কিছু তার,
সকলে সামগ্রী পুন লয়ে।
মনের মানস মতে, পূজাকরি এক চিতে,
পরে কহে উঠিয়ে দাণ্ডায়ে ॥
হের নরপতি বলে, যেরূপ রণের স্থলে,
দুলেছিলেন দেখহে স্বচক্ষে।
দেখাও জননী বলে, ততক্ষণে হেলে দুলে,
প্রতিমায় হইয়ে প্রত্যক্ষে ॥
পুরোহিত দ্বিজ মান, রাখিতে যতন পান,
বলে ইহা না হয় প্রত্যয়।
চালন মন্ত্রের গুণে, বুঝি দুলাইতে জানে,
শুনি ক্রোধে দিগম্বর কয় ॥
কয়ে যোগী হুতাশন, বলে তবে এতক্ষণ,
পণ্ডশ্রম হইল আমার ॥
এত বলি কোশা লয়ে, কালীর সম্মুখে গিয়ে,
কহে যোগী করি হুহুঙ্কার।
দেখদেখ চারেখারে, পাঠালি পৃথবীশ্বরে,
আর নাহি মঙ্গল হইবে।
ইহা বলি ক্রোধাবেশে, প্রতিমার বক্ষদেশে,
কোশার আঘাত করে তবে ॥
ঝর ঝর বহে ধারা, দেখিয়া কম্পিত তারা,
যোগী বলে ধর রক্ত সবে।
ভূতলে পড়ে যদি রাজ্য যাবে অদ্যাবধি,
বিধি বাম আজি সে জানিবে ॥
শুনে তাম্রকুণ্ড লয়ে, রুধির ধরিছে ভয়ে,
ছাপাইয়া ভূতলে পড়িল।
হাহাকার করি রায়, ধরিয়া তাহার পায়,
সকরুণে কান্দিতে লাগিল।
দ্বিজ শ্রীশ্যামাচরণ, দেখিয়া তার রোদন,
প্রবোধ বচনে ভূপে কয়।
না কর রাজা ক্রন্দন, বিধির যাহা লিখন,
দৈব-দোষে অবশ্য তা হয় ॥

---

রাজার খেদ ও সন্ন্যাসীকে স্তব করেন।

সন্ন্যাসীর পদ, ধরি বহু খেদ,
করিয়ে কান্দয়ে রাজা।
বলে প্রভু তুমি, সর্ব্বান্তরযামী,
তপন সদৃশ তেজা ॥
সকল বিজ্ঞান, আছে তব স্থান,
বলহে কি দোষ মম।
তোমাতে বিশ্বাস, আমার নির্য্যাস,
পুরোহিত সে অধম ॥
না করে বিশ্বাস, মোর সর্ব্বনাশ,
করিল পাপিষ্ঠ মূঢ়।
পরের দোষেতে, কি এই দৈবেতে
ঘটিল যন্ত্রণা দৃঢ় ॥
যেরূপ রাবণ, করিল হরণ,
শ্রীরামচন্দ্রের নারী।
দেশ তার দোষে, বদ্ধ হয় রোষে,
লবণ জলাধিকারী ॥
কহি যে স্বরূপ, আমারে যেরূপ,
ঘটিল এতেক দিনে।
না দেখি উপায়, ধরি ওই পায়,
কৃপা কর দীন হীনে ॥
ষড়ৈশ্বর্য্যযুত, তুমি হে শাশ্বত,
সিদ্ধি সিদ্ধে ভেদ কিবে।
শরণ তোমার, লয়েছি এবার,
তুমি গুরু সার ভবে ॥

সাযুজ্য পদবী, তুমি জলভূমি,
অনল অনিলময়।
তুমি ব্যোম তম, সত্য পরাক্রম,
স্থাবর জঙ্গমচয়॥
তুমি ক্ষমাদন, অতুল বিক্রম,
মেধা ধৃতি কীর্ত্তি তুমি।
বাক্য বিদ্যা আদি, অনন্ত অনাদি,
তুমি সর্ব্ব অন্তর্য্যামী॥
তব পদদ্বয়, চিদানন্দময়,
মায়াহীন তব বপু।
নাহি তব ভ্রান্তি, তুমি শান্ত শান্তি,
ক্ষান্তি যে ইন্দ্রিয়-রিপু॥
তুমি সনাতন, ব্যাপ্ত ত্রিভুবন,
ইচ্ছাময় ইচ্ছা কায়া।
দেবতা গন্ধর্ব্ব, তব অংশ সর্ব্ব,
তুমি নাথ বিদ্যা মায়া॥
সদা বর্ত্তমান, করি অনুমান,
জগত তুয়ার ছায়া
পুরুষ প্রকৃতি, মতি গতি জ্যোতি,
ভূতগণ তব জায়া॥
তুমি স্থূল সূক্ষ্ম, চতুর্ব্বিধ মোক্ষ,
রক্ষ রক্ষ সন্তাজনে।
জীবনের জীব, বেদের প্রণব,
সমুদয় সর্ব্বজনে।
তুমি হর্ত্তা কর্ত্তা, বিধির বিধাতা,
পরমাত্মারূপ বিভু।
তুমি যজ্ঞফল, মঙ্গলামঙ্গল,
দৈববল তুমি প্রভু॥
অনন্ত ভুবন, তোমার আসন,
তুমি মনপ্রাণ জীবে
গুণের আকর, তুমি গুণাকর,
নিরাকার রূপ ভবে॥
তুমি বিশ্বকর্ম্ম, সর্ব্বব্রহ্ম ধর্ম্ম,
মর্ম্ম তব কেবা পায়।

তুঁহি হিতাহিত, সকলি অতীত,
তোমাতে সর্ব্ব বর্ত্তায়॥
প্রবৃত্তি নিবৃত্তি, তুমি শুভকীর্ত্তি,
কালাকাল তুমি প্রভু।
নির্ম্মদাহঙ্কার, তুমি মূলাধার,
শক্তি মুক্তি উক্তি কভু।
তুমি নিত্যানন্দ, সদা হীন দ্বন্দ্ব,
চৈতন্য সকল দেহে।
আদিত্য আকার, অন্ত নাহি আর,
শ্রুতি স্মৃতি এই কহে॥
জ্ঞান তত্ত্বময়, তুমি হে বিস্ময়,
মোহ মায়া রূপে ভবে।
তুমি হে নিষ্কাম, আর নানা কাম,
আত্মারাম সর্ব্ব জীবে॥
ভাল আর মন্দ, তুমি হে নিবন্ধ,
কাল কর্ম্ম পরমায়ু।
হর্ষ নিত্যসুখ, রোগ ভোগ দুঃখ,
তুমি তো অখিল বায়ু॥
তুমি বীজ তরু, শাখা পত্র চারু,
তুমি গুরু তার ফল।
তুমি ফল-ভোক্তা, প্রয়োগের পক্তা,
তুমি মূলে এ সকল॥
তব মায়া জীবে, কেমনে জানিবে,
মরণ অতীত তুমি।
অন্তরে অন্তর, বেদে অগোচর,
ভয়ে কহে সর্ব্বগামী।
অতি সূক্ষ্ম মনে, দেখে বিজ্ঞ জনে,
অদূর অন্তর নয়।
অতিশয় দূরে, মূঢ় নরে হেরে,
তুমি তো স্বরূপময়॥
তোমার মহিমা, নাহি হয় সীমা,
সারদা না পান পার।
দেবতা কিন্নরে, নাহি জানে নরে,
আমি নরাধম ছার॥

বচনের পার, মহিমা তোমার,
কি সাধ্য আমার কহি।
দিয়ে পদছায়া, নিজ গুণে দয়া,
কর প্রভু এই চাহি॥
তুমি কাল কালী, স্তবে তব গালি,
ক্ষরাক্ষর আবির্ভূত।
ঘটে পটে মায়া, সে সকল জন্য,
গীতায় আছে প্রতীত॥
মনুষ্য সকেশ, কহে হৃষীকেশ,
সে মানুষ নাথ তুমি।
করে কৃপা-দান, কর পরিত্রাণ,
কি আর কহিব আমি॥
এতেক স্তবন, শুনিয়া তখন,
তুষ্ট হইল মথুরেশ।
বলে ভয় ত্যজ, ওহে মহারাজ,
দূর হবে তব ক্লেশ॥
শ্রীশ্যামচরণ, হয়ে হৃষ্ট মন,
পূর্ব্ব বিবরণ কহে।
শুনিয়া রাজন, পায় দিব্য জ্ঞান,
মোহহীন হয় দেহে॥

পত্রাবলির উপক্রম।

স্তব শুনি তুষ্ট হয়ে কহে দিগম্বর।
সুজ্ঞান পাইবে তুমি দিলাম এ বর॥
সর্ব্বনাশ হইয়াছে প্রথমে তোমার।
যখন কহিল আবির্ভাব নহে মার॥
আর রক্ষা নাই রাজা রাজ্য হবে নষ্ট।
ধন যাবে যাবে প্রাণ পাবে বহু কষ্ট।
আমার অসাধ্য তাহা বিধির লিখন।
শ্রীঅঙ্গে রুধির-ধারা হয়েছে পতন।
ভয় পেয়ে নরপতি কহে দয়াময়।
কি গতি হইবে মম কহ মহাশয়॥
নিতান্ত নরকে যাব কিবা পাব ত্রাণ।
কহিয়া শীতল কর উত্তাপিত প্রাণ॥
মথুরেশ বলে যুক্তি ভাল মহীপাল।
উত্তম কহিলে দেখি তব পরকাল॥
তবে পত্রাবলি মোরে করিবারে হয়।
নয়নে না হেরে কোথা কে করে প্রত্যয়।
আদ্য অন্ত সবৃত্তান্ত সব জানা যাবে।
যার যে মানস ফল সাক্ষাতে পাইবে।
এ কথা শুনিয়া ভূপ মন্ত্রীপানে চায়।
বেদমত উপহার তখনি যোগায়॥
যেই রূপ পূর্ব্বের যে আছিল লিখন।
অঙ্গ ভঙ্গ নাহি করে সকলি মিলন॥
পরে যোগাসনে বসি দ্বিজ মথুরেশ।
ধ্যানে পত্র-পংক্তি করে জানিতে বিশেষ॥
দ্বিজ শ্যামা যোগীবরে করে নিবেদন।
শাপে ভ্রষ্ট অতঃপর হইল রাজন॥

পত্রাবলি ও রাজার আত্মতত্ত্বজ্ঞান।

রাজার আদেশ পায়, শত শত ভৃত্য যায়,
পত্রাবলি করে আয়োজন।
প্রথমেতে যোগীবর, পূজা করে লম্বোদর,
হয়ে অতি সচকিত মন॥
গ্রহনাশ আশা করে, পূজিলেন গ্রহেশ্বরে,
বসুগণে তোষে ভক্তিভাবে।
পরশু প্রভৃতি বাণ, সংশুধি পাইল জ্ঞান,
অঙ্গ ভঙ্গ সুসঙ্গ প্রভাবে॥
শ্রোত্রাদি ইন্দ্রিয়গণে, রাখি যথা যজ্ঞস্থানে,
শেষে চক্রগণে ভেদ করে।
পিণ্ড করি আবাহন, পদ সহ সংমিলন,
সুধা-ধারা সোক্ষ তার পরে॥
সদা নিষ্ঠা মন করে, গুরুর পদ অন্তরে,
বিষাদেতে ভাবিছে ভূপতি।
একে রাজা শ্রদ্ধাবান, তাহে মোহে কম্পমান,
ভয় যথা তথায় ভকতি॥
বিপদে বিষম আর, যে পড়ে অত্যন্ত তার,
দেবতার প্রতি ভক্তি হয়।

রাজা ধ্যায়ে একমনে, সেইকালে যোগাসনে,
যোগীবর বসি হাসি কয় ॥
কি জানিতে ইচ্ছা চিতে, বল রাজা প্রথমেতে
সত্য বাক্য মম প্রতি কহ।
রাজা বলে মহাশয়, ঘুচাও মম সংশয়,
দীন জনে করি অনুগ্রহ ॥
আজন্ম অবধি আমি, নহি কুসঙ্গ কুগামী,
চিরকাল পূজি কালী কালে।
দেখে মোর প্রতিবাসী, কিবা গৃহী কি উদাসী,
ঘরে ঘরে পূজে শ্যামা মারে ॥
যার নাহি ধনকড়ি, হইতে আমার বাড়ী,
উপহার তাহারে যোগায়।
অন্য দেব নাহি জানি, বিনে সে ভবভবানী,
তেকারণে জিজ্ঞাসা তোমায় ॥
এই লেখে পত্রাক্ষরে, জ্ঞাত কি অজ্ঞাত মোরে
জগত-জননী সর্ব্বেশ্বরী।
যোগী করয়ে প্রত্যক্ষ, তাহাতে হইল লক্ষ,
তুমি কীট গণনায় ধরি ॥
শুনি রাজা সেই বাণী, আনন্দে উঠি আপনি,
প্রেমাবেশে সদা নিত্য করে।
আমি কীট-মধ্যে হই, জানেন তা ব্রহ্মময়ী,
ভব আর সেহ ডরে মোরে।
কহ দেখি গুণমণি, আমার পূর্ব্ব কাহিনী,
আছিলাম আমি কোন জন।
কিবা পাপে কোথা স্থান, কবে হবে পরিত্রাণ,
কহ কৃপা করি বিলোকন ॥
কহিল সে সব বোল, পূর্ব্ব উক্ত যে সকল,
ব্রহ্মার শাপের বিবরণ।
নিজ পুরবাচ আখ্যা, ভূপতি পাইল দীক্ষা,
কিন্তু মোহে আছে বিস্মরণ ॥
দেখিয়া তাহার মুখ, নাহি সহি পর দুঃখ,
[illegible] অঙ্গ স্পর্শে তার।
[illegible] দিব্য জ্ঞান পায়,
[illegible] স্থান দেখিল প্রচার

বলে রাজা সত্য গুরু, বাঞ্ছা রূপ কল্পতরু
আসিয়াছে তারিতে আমারে।
একি ঘোর পরমাদ, রাজার ঘুচে বিবাদ,
সে সাধ বিষাদ রাজ্যভারে ॥

* * *

* * *

জ্ঞান দিয়ে নৃপবরে, যোগীবর স্থানান্তরে,
চলে রাজা দেখিয়ে তখন।
রাজা বলে কোথা কাবে, ত্যজিয়ে যাহ আমারে,
দয়া নাহি দেখে দীন জন।
যদবধি স্বর্গবাস, নাহি যায় তব দাস,
তদবধি গুরু তুমি রহ।
আপনি যাইলে পরে, বল যাব কি প্রকারে,
নিজ গুণে সঙ্গে করি লহ ॥
ছার রাজ্য মর্ত্ত্যলোক, কেবল বিকার শোক
ব্রহ্মলোক কি হৈল আমার।
পিতামাতা পরিজন, হইল অনেক দিন,
দেখি নাই আছে কি প্রকার ॥
যোগী বলে ইহা তব, কহা অতি অসম্ভব,
এই দেহে যাবে স্বর্গবাস।
লইয়া নরের বপু, কেমনে যাইবে বাপু,
কহ দেখি এ কেমন আশ ॥
দেখিলে তোমার জন, তোমাকে হবে বর্জ্জন,
স্থূল দেহ মোহ সদা তাহে।
ছিছি ঘৃণা নাহি হয়, কায় রক্ত শুক্রময়,
মলমূত্র পূর্ণ রহে যাহে ॥
দেবের অস্পৃশ্য যাহা, ব্রহ্মপুরে লয়ে তাহা,
যাইতে বাসনা কর চিত্তে।
একি ভ্রান্তি ব্রহ্মদূত, এখন আছে বিস্মৃত,
জান না ত্রিভূত দেব-ক্ষেত্রে।
রাজা বলে কহ তুমি, কি কর্ম্ম করিব আমি,
যোগী বলে ত্যজ কলেবর।
পুত্রে দিয়া রাজ্যদান, আপনি কর প্রস্থান,
ব্রহ্মলোকে চল নৃপবর ॥

এত বলি মথুরেশ, কৃপা দৃষ্টে চাহে শেষ,
রাজা ত্যজে দেহ অভিমান।
কৃপা করিয়ে সন্ন্যাসী, তার কর্ম্মফাঁশ নাশি,
তিনদিন রহে সেই স্থান ॥
ফুলের মুখটী খ্যাতি, স্বভাবে প্রধান অতি,
রাম নারায়ণ দ্বিজ নাম।
তাহার অঙ্গজাঙ্গজ রচিল শ্রীশ্যামদ্বিজ,
কৌতুকবিলাস পরিণাম ॥

### কৃত্তিবাস বিদ্যাসাগরের নায়িকা-সাধন ও মথুরেশের পরিচয়।

রাজা জ্ঞানবান হয়, সন্ন্যাসীর সহ রয়,
পুরোহিতে আসিতে বারণ।
বলে অবিশ্বাসী জন, নাহি মম প্রয়োজন,
সর্ব্বনাশ করিল সে জন ॥
কোতয়াল তোবে বলি, তারে দিবে নর-বলি,
যদি বেটা আইসে এ স্থানে।
প্রাণভয়ে দ্বিজবর, হয়ে থাকে অগোচর,
বিষাদিত সদা অপমানে।
বলে প্রাণ রাখা আর, উচিত নহে আমার,
যোগ-বলে ত্যজিব জীবন।
এই বেটা কোন জন, জানিতে নারি কারণ,
অভাগার হইল শমন ॥
আমি তো নায়িকা সেবি, ভুবনবিজয়ী কবি,
এই ভূমি নখেতে দর্পণ।
দিয়াছে আমারে বর, জিনিবে সকল নর,
বাদী না হইবে কোন জন।
সে কথা অন্যথা হয়, এখন নহিল ক্ষয়,
ভণ্ড যোগী কিসের কারণ।
জানিতে যাহার তত্ত্ব, চিত্তে করি শুদ্ধ সত্ত্ব,
নায়িকার করিল সাধন ॥
বারে বারে জপে নাম, সিদ্ধ হেতু তার কাম,
নায়িকার হইল গমন।

দেখি তারে স্তুতি করে, কহে পরে মৃদু স্বরে,
দ্বিজবর করিয়া রোদন।
সকলি জান গো তুমি, কি আর কহিব আমি,
মিথ্যা হৈল তোমার বচন।
কৃপা করি বর দিলে, তব শত্রু ভূমণ্ডলে,
না রহিবে শুনরে নন্দন।
সে কথা দূরেতে গেল, কাল প্রায় শত্রু এলো,
যোগীবেশে আমার শমন।
কিবা বিদ্যা কি বিচারে, গুণ সে নিগুণ করে
অপমানে পরাণে বিষাদ।
শুনিয়া নায়িকা বলে, পাগলের প্রায় হলে,
কার সঙ্গে করিয়াছ বাদ ॥
আমরা কিঙ্করী যার, সেহ দাসী তো তাহার,
সে ধনী উঁহার পদ সেবে।
সদা আমাদের মন, আকাঙ্ক্ষা করি দর্শন,
তুমি ছার তার কি করিবে ॥
রাজার কতেক পুণ্য, সংখ্যায় না হয় গণ্য,
দরশন পায় সেই ফলে।
যে পদ হৃদয়ে ধরি, শবরূপ ত্রিপুরারি,
সে পদ পেয়েছে দৈববলে ॥
তুমি কিবা কীট তায়, ব্রহ্মা নহে গণনায়,
হেন জন সেই মহাশয়।
আমার প্রণাম তাঁরে, সব সে জানিতে পারে,
যার মন যেই মত হয় ॥
তুমি গুরু অন্তর্যামী, কিছুই না জানি আমি,
অপরাধ না লবে আমার।
শুনি দ্বিজ ত্রাস পায়, ধরি নায়িকার পায়,
কহিতে লাগিল আরবার ॥
কহ যোগী কার সুত, কোথায় পূর্ব্ব বসত,
সুসিদ্ধ হইল কি প্রকারে।
দ্বিজ শ্রীশ্যামাচরণ, কহে পূর্ব্ব বিবরণ,
শুনি বিপ্র ভাসে অশ্রুনীরে ॥

রাজার কল্পতরু হওন ও পুত্রকে রাজ্যদান।

হইলেন জীবমুক্ত রাজা মহাশয়।
তিলেক রহিতে ইচ্ছা ভূতলে না হয়॥
মনে মনে ভাবিলেন বহু পুত্র মম।
সবারে বিভাগ রাজ্য দিলে পর সম॥
তবেত না রবে হবে শীঘ্র সর্ব্বনাশ।
একত্রে রহিলে অল্প বাহুল্য প্রকাশ॥
পূর্ণ কুম্ভ বারি পঙ্ক ঝারি নৈলে তার।
শূন্য কুম্ভ রহে হবে তেমন ভাণ্ডার॥
এত বলি মন্ত্রণা করিল বিচক্ষণ।
এক পুত্রে রাজ্য দিব যে আছে সুজন॥
সকল হইতে শ্রেষ্ঠ স্নেহ জ্যেষ্ঠ প্রতি।
গোপনে তাঁহার স্থানে কহেন ভূপতি॥
কালি প্রাতে হব বাছা কল্পতরু আমি।
সেই কালে রাজ্যদান মাগি লবে তুমি॥
অন্য অন্য জনে দিব যে যাহা চাহিবে।
তোমারে কহিনু যাহা তুমি তাহা লবে॥
পরে আয়োজন শ্রমে রজনী-বঞ্চন।
প্রাতঃকালে কল্পতরু হইল রাজন॥
আসিতে বারণ পুরে কেহ না আসিবে।
প্রাণ যদি চাহে তুষ্টে তাহা দিতে হবে॥
বাটীর ভিতর ছিল যত পরিজন।
অন্য অন্য জনগণ আসিতে বারণ॥
জমাদ্দার ভৈরব সিং ভৈরব আকার।
কার সাধ্য হয় তার কাছে আগুসার॥
যোগী গুরু পাত্র মিত্র আর কয় জন।
লইয়ে সংকল্প করে বসেছে রাজন॥
কুশ করে কল্পতরু চারি ফল ধরে।
নারীগণ শুনি আইসে রাজার গোচরে॥
রাজার কুমার আর কুটম্বের গণ।
যার যে বাসনা ছিল দিলেন রাজন॥
যে জন কহিল চাহি আমি এই ধন।
অকপটে রাজা তারে করে বিতরণ॥
সবলের সব সাধ পূরাইলে পরে।
শিবচন্দ্র রায় যায় রাজার গোচরে॥
যাইয়া প্রণাম করে জনকের পায়।
বর চাহ বলে রাজা হাস্যমুখে চায়॥
কুমার কহিল পিতা কিবা দিবে আর।
মম অভিলাষ দেহ রাজ্য সুবিস্তার॥
ছত্র দণ্ড আশা করি কর মোরে দান।
অংশ ধ্বংস করি দেহ ভূপতি-প্রধান॥
তথাস্তু বলিল ভূপ যোগী মন্ত্র পাঠে।
অন্য পুত্রগণ শুনি চমকিয়া উঠে॥
দ্বিজ শ্যাম বলে দেখ তাহার কারণ।
সমুদয় রাজ্য পায় প্রধান নন্দন॥

---

রাজার স্বর্গবাস।

পুত্রে দিয়া রাজ্যভার, পরে চিন্তে আপনার,
পরকালে ভূপাল রাখিতে।
জলবিম্ব প্রায় ক্ষিতি, কেমন মায়ার রতি,
দেখে শুনে না পারে বুঝিতে॥
কার রাজ্যধন জন, কার মান অপমান,
অভিমান কিসের কারণ।
কার সঙ্গে সুসম্বন্ধ, কেবা ভাল কেবা মন্দ,
এই দ্বন্দ্ব বদ্ধ ত্রিভুবন॥
ক্ষণে আছ ক্ষণে নাই, এ দম্ভের মুখে ছাই,
বিষম বালাই আশা দাসে।
সত্য চিদানন্দ বিভু, জীবভূত সেই প্রভু,
ভ্রমাত্মক হয় মায়া-ফাঁসে॥
চিত্তাদি ইন্দ্রিয়গণ, কর্ম্মের করি সাধন,
অনায়াসে জীবেরে ভুলায়।
তিনি চয় নিরাময়, দেহেতে করি আশ্রয়,
দেহ গুণে মানে আপনায়॥
ওড় পুষ্প সন্নিধানে, যদি শ্বেত পুষ্প আনে,
দেখ তারে করিয়ে যতন।
তার শ্বেত আভা দূরে, রাখে রক্তবর্ণ করে,
সঙ্গদোষে তথা সনাতন॥

শুদ্ধসত্ত্ব বস্তু হয়ে, অবিদ্যা আশ্রয় লয়ে,
কর্ম্মভোগী একি বিড়ম্বন।
এতেক বলিয়া রায়, প্রত্যেকে বিদায় চায়,
জনে জনে যে ছিল নিকটে॥
সঙ্গে লয়ে যোগীবর, আর দ্বিজ বহুতর,
উত্তরিল জাহ্নবীর তটে।
গিয়া তথা নিয়মেতে, আরম্ভ করিল গীতে,
রামায়ণ তথা ভাগবত॥
পুরাণাদি তন্ত্রগণ, চণ্ডী পড়ে কত জন,
নানা বিধ যার সেই মত।
বেদান্ত আদি দর্শন, পাঠ হয় সর্ব্বক্ষণ,
সংকীর্ত্তন হয় হরিনাম॥
এক পক্ষ এই মত, গঙ্গাতীরে হয় গত,
পরে যোগী নৃপতিরে বলে।
আজি শুভ দিন রায়, যোগণে স্বর্গে যায়,
হেন দিন নাহি আর মিলে॥
শুনি তাহার বচন, যোগেতে বসে রাজন,
তৃতীয় প্রহর দিবাশেষে।
সেই কালে নৃপবর, ত্যজিলেন কলেবর,
হাহাকার করে সবে শেষে॥
যোগী হয় অন্তর্দ্ধানে, রাজা দিব্য মূর্ত্তি পান,
আনন্দে চলিল ব্রহ্মপুরে।
রাজপুত্রগণ আসি, হইয়ে মনে উদাসী,
বিধিমতে দাহ আদি করে॥
শ্রাদ্ধ শান্তি তার পরে, করে শাস্ত্র অনুসারে,
কোনরূপে ক্রটি তাহে নহে।
শিবচন্দ্র রাজ্য পেয়ে, আনন্দে বান্ধব লয়ে,
বিজ্ঞভাবে সিংহাসনে রহে॥
পিতায় যেমন রীতি, পুত্রে পায় সেই নীতি
এই কথা পূর্ব্বাপরে ভণে।
পুত্র সম শিষ্টে পালে, দুষ্টের কি করে কালে,
মহাকাল তাহার রাজনে॥
দান্ত শান্ত প্রিয়ভাষী, সকল গুণের রাশি,
রাজনীতে পরম পণ্ডিত।
পিতৃসম সর্ব্ব অংশে, এমন নাহিক বংশে,
অহিতে করেন যে বিহিত॥
দেশ দেশান্তর নব, সবে কহে নৃপবর,
হেন আর গৌড়ে নাহি হয়।
দরিদ্র দুঃখিত জনে, দান করে হৃষ্ট মনে,
দেব দ্বিজে অত্যন্ত প্রত্যয়॥
পিতৃতুল্য মান্য হয়ে, সুহৃদগণ লইয়ে,
করে রাজা প্রজার পালন।
গ্রন্থ শেষ অতঃপর, মহারাজ রাজ্যেশ্বর,
কৃষ্ণচন্দ্র ভূপের কথন॥
ইত্যবধি গ্রন্থ শেষ, পরে কহি সবিশেষ,
আপনার নিজ বিবরণ।
পানি-আড়া গ্রামে ধাম, দ্বিজ বনমালী নাম,
সর্ব্বত্রেতে চাটুতী প্রকাশ॥
বুদ্ধের সাগর প্রায়, নানা বিদ্যা শোভে তায়,
ঈশ্বরেতে সদা তাঁর আশ।
হিংসাহীন তত্ত্বজ্ঞানী, নহে আত্ম অভিমানী,
পরহিতে সদা চেষ্টান্বিত॥
গুণগ্রাহী গুণদান, যে চাহে তাহারে দেন,
পর দুঃখে অতি দুঃখান্বিত।
নহে কার মর্ম্মভেদী, অশেষ গুণের নিধি,
সুধাসম বচন তাহার॥
আদেশ আমারে তেঁহ, দিলা করি মনে স্নেহ,
ভাষা-গ্রন্থ করিতে প্রচার।
শুনিয়া তাঁহার বাণী, যথার্থ যে যে কাহিনী,
সত্য রূপ করিয়ে রচন।
বাহুল্য অনেক আছে, মিথ্যা দোষ হয় পাছে,
রচিবারে নারি সেকারণ।
সাগর সমান গুণ, কৃষ্ণচন্দ্র উপাখ্যান,
তাতে কে হইতে পারে পার॥
যত বল তত হয়, কহিলাম যে নিশ্চয়,
যথার্থ কৌতুক যা তাঁহার।
রজক-রমণী সঙ্গ, সেইতো বিষম রঙ্গ,
নবাবের ছলনা প্রভৃতি॥

খাঁর ব্যবহার, নানা মত কাব্য আর,
নারিলাম লিখিতে সম্প্রতি।
পুনরুক্তি দোষ হয়, সে কথা সম্ভব নয়,
মিথ্যা বোধ যদি কেহ কবে॥
যদি জান কোন জন, বুঝিবেক মনে মন,
গ্রন্থ শেষ হল অতঃপরে।
দেবী ব্রহ্মার প্রেয়সী, যার কান্তি শশি-রাশি,
তার পদ করিয়া শরণ॥
কৌতুক-বিলাস নাম, গ্রন্থ হৈল পরিণাম,
দ্বিজ শ্রীশ্যামের বিরচন।

সম্পূর্ণ।

# প্রাচীন কবির গ্রন্থাবলী।

## দ্বিতীয় ভাগ।

হরিমোহন মুখোপাধ্যায়।

# গঙ্গাভক্তিতরঙ্গিণী।

## শ্রীগুরুদেববন্দনা।

মূলতান রাগ।

ধুয়া। নমো নমো গুরুদেব কি দিব তোমারে,
নিবার আমার মন এ পাপ সংসারে।

গুরুদেব দয়া কর দীন হীন জনে।
মম মতি ভকতি প্রণতি ও চরণে।
গুরু! তুমি জগন্নাথ জগতের গুরু,
তব দয়া তুল্য নহে কোটি কল্পতরু;
সরোবর-শরীরে সরোজ শিশুজ্ঞান
ফুটে যদি, তোমার চরণ করে ধ্যান।
এ বড় আশ্চর্য্য! পাদপদ্মে পদ্ম ফুটে,
ভাবিলে ভাবুক জনা কত ভাব লুটে।
কত গুণ চরণেতে, কহন না যায়!
পাপ-পঙ্ক পাদোদক-পরশে শুকায়!
সেই বাক্‌সিদ্ধ বীর ধীর ধন্য শুচি,
উচ্ছিষ্ট খাইতে প্রভু থাকে যাঁর রুচি!
গুণের অতীত গুণ, বর্ণিতে কে পারে?
বুদ্ধিসাধ্য নহে সে বর্ণনে বর্ণ হারে।
ঠেকিয়াছি ঘোর দায় করি নিবেদন,
হইয়াছে এ শরীরে অপূর্ব্ব গ্রহণ
জ্ঞানচন্দ্র অজ্ঞান রাহুতে গিলিয়াছে,
স্থিতি নয় নরদণ্ড সদাকাল আছে।
একা নহে, রাহু সঙ্গে সেনা ছয় জনা,
ছাড়ে পাছে, দণ্ডে দণ্ডে দেয় কুমন্ত্রণা।
মন যে আমার, সে মনের মত নয়,
রাহু-অনুগত, সে রাহুর মত কয়।
কুপথে কুকর্ম্মে মন করিছে বিহার,
আমি বলি ভাল ভাব, মন ভাবে আর।
যুক্তি করি মুক্তিপথ করিছে বারণ;
ভাবিতে না পারি প্রভু তোমার চরণ।
দয়া কর দয়াময় শ্রীনাথ আমারে,
মুক্ত কর এই দায় এ পাপ সংসারে,
দাসের দুর্গতি হর দূর কর খেদ,
ইঙ্গিত-অসিতে প্রভু কর রাহুচ্ছেদ।
রাহু গেলে জ্ঞানোদয় হইবে যখন,
অনায়াসে পলাইবে রিপু ছয় জন।
জন্ম জন্ম তোমার দাসের আমি দাস।
এই ভিক্ষা চাই, পূর্ণ কর অভিলাষ।
দ্বিজ দুর্গাপ্রসাদ বলিছে পদতলে,
মন যেন রহে গুরু চরণ-কমলে।

## গণেশবন্দনা।

রাগ ইমন্। তাল তেওট।

ধুয়া। প্রভু দয়াকর গণপতি অকিঞ্চন আমি অতি,
হের হে হেরম্ব আর তোমা বই নাই গতি।

নমো ব্রহ্ম গণেশায়, প্রণাম তোমার পায়,
বেদে বলে তুমি বিধি হরি।
ত্রিগুণা-তনয়-জ্যেষ্ঠ, তুমি সকলের শ্রেষ্ঠ,
নাম নিলে ভবসিন্ধু তরি॥
যাত্রাকালে নিলে নাম, সিদ্ধি কর সর্ব্বকাম,
সর্ব্ব অগ্রে পূজন তোমার।
সুখ মোক্ষ জ্ঞানোদয়, তোমারে ভজিলে হয়,
সার বুঝে যে জন সুজন॥
বিষয়মদেতে মত্ত, জানিব কি তব তত্ত্ব,
মন মত্ত কুঞ্জর আমার,

ক্ষেমাঙ্কুশ ক্ষেপ করি, ফিরাও মানস-করী,
দাসে দয়া কর এইবার।
বাসনা আমার মনে, নিবেদন ও চরণে,
গঙ্গাগুণ কীর্ত্তন করিব।
কবি নহি কি করিব, কি বলিতে কি বলিব,
ভাবি মনে কিরূপে রচিব॥
গদ্য-পদ্য-বাণী-গান, কৃপা করি কর দান,
তব দয়া নহিলে কি পারি!
দয়া কর গুণধাম, পূর্ণ কর মনস্কাম,
দীননাথ দীনহিতকারী॥
গুণাতীত গুণ তব, বিশেষ জানেন ভব,
আমি কি কহিতে গুণ পারি?
ব্রহ্মা যদি গুণ কয়, তথাপি না সংখ্যা হয়,
অচৈতন্য-চিত্ত-চেতকারী!"
ছাড়ি তব ও চরণ, মিথ্যা তীর্থ পর্য্যটন,
ও চরণ ছাড়া তীর্থ নয়।
ঘুচাও সংসার-মায়া, দেহ পাদপদ্ম ছায়া,
শ্রীদুর্গাপ্রসাদ দ্বিজ কয়॥

---

## গঙ্গার বন্দনা।

রাগিণী মূলতান। তাল আড়া।

ধুয়া। তারো গঙ্গে এ ভব-তরঙ্গে কৃপা করি
এ পাপাঙ্গে।

মেনকানন্দিনি, মহেশমোহিনি,
মাতা সুরধুনি সতি,
মঙ্গলকারিণি, মুক্তিবিধায়িনি,
মা পদে তব প্রণতি।
কি বলিব রূপ, কোটি সুধাকূপ,
লাবণ্যসমান নহে।
কিরীট উজ্জ্বল, করে ঝলমল,
কিরণে তিমির দহে॥
কি শোভা ত্রিবেণী, কাল ভুজঙ্গিনী,
শাবক সঙ্গে কি দোলে?
কেশ-কাদম্বিনী, জিনি সৌদামিনী,
সিঁতি মতি তার কোলে॥
ললাট-দর্পণে, সিন্দূর-চন্দনে,
মেনকা দিয়াছে বিন্দু,
উজ্জ্বলের শেষ, দীপ্ত করে দেশ,
লজ্জিত তপন ইন্দু।
দিবাকর করে, দিবা আলো করে
নিশি আলো করে শশী;
বিদ্যুৎ তুল্য নয়, সদা দীপ্তিময়,
নাশে মনোগত মসি।
বিধি বিচক্ষণ, দেখিয়া তখন
বারিলা পরিধি-ছলে।
দুই মহাশয়, অদ্যাপি উদয়,
হয় আকাশমণ্ডলে!
ও ভুরু তুলিতে, বিধাতা লিখিতে
পারে মনে নাহি হয়।
নাসিকার তুল, নহে তিল-ফুল,
বচন পীযূষময়॥
নিন্দি ইন্দীবর, নয়ন সুন্দর,
আর করি অনুমান,
ও কি চকোরিণী, সুধাপিপাসিনী,
পান করে কি বয়ান?
গৃধিনীগঞ্জিত, শ্রুতিবিলম্বিত,
অধর প্রবাল জিনি।
হীরক উজ্জ্বল, জিনি দন্তফল,
হাসিলে ফুটে নলিনী।
ত্রিদেবজননী, তুমি সুরধুনী,
বিধাতা জানিয়া সার;
পূজিলা আপনি, দিয়া নানা মণি,
গলে দোলে চমৎকার।
হস্তে আভরণ, রতন কঙ্কণ,
কি বলিব তার সীমা,
বেদে চিরজীব, বলে সদাশিব,
তব তাড়ঙ্কমহিমা।

জিনি পদ্ম করে, পদ্ম শোভা করে,
সুধাকুম্ভ বাম করে,
যে ভজে তোমারে, রক্ষা কর তারে
দক্ষিণ অভয় বরে।
ফুল্ল নিরমল, শ্বেত শতদল,
যেন নিশিতে মুদ্রিত,
কেন লয় মন, তেমতি ও স্তন,
পয়োভরে কি শোভিত!
তুমি সেই জল, তেমতি নির্ম্মল-
বরণ; নাভি গভীর,
মন্দ মন্দ বায়, লহরী খেলায়,
ত্রিবলী ছলে কি নীর?
মধ্যদেশ হেরি, লজ্জায় কেশরী,
প্রবেশ করিল বনে;
নানা মণিজাল, বেষ্টিত কঙ্কাল,
বিচিত্র বাস পরণে॥
জিনি রম্ভাতরু, শোভে দুই উরু,
শিবমোহিনী রূপসী।
পিতামহ যিনি, তাহার জননী,
অথচ বালা ষোড়শী॥
ত্রিতাপহারিণী, শিবসোহাগিনী,
চিহ্নিত চরণ তার;
কভু পড়ি পায়, এবে সে জটায়,
ধরিলা জানিয়া সার।
নিলে নাম সার, সংসার-নিস্তার
পায়, বেদে এই বলে;
অপমৃত্যু জয়, নারায়ণ হয়,
অস্থি পড়ে যদি জলে।
শ্রাদ্ধ একবার, হয় তীরে যার
শত গয়া লাভ তার।
কাশী বৃন্দাবন, তীর্থ-দরশন,
সকলি নামে তোমার॥
হৃদে অধিষ্ঠান, শুন গুণগান,
কৃপা কর দীন দাসে।
দুর্গাপ্রসাদের, বাসনা মনের,
পূর্ণ কর অনায়াসে॥

---

দেশমালা বন্দনা।

বন্দিলাম প্রথমতঃ ভাস্কর-চরণে,
রোগশোকবিঘ্ন নাশ যাহার ভজনে।
বিধি বিষ্ণু মহেশের চরণে প্রণাম,
দয়াময় তিন জন সার মাত্র নাম।
সরস্বতী বন্দিলাম, মহিমা অপার,
বোবা কথা কহে, দয়া হইলে যাঁহার।
প্রণিপাত কমলার চরণ কমলে,
যাঁর কৃপা বিনা লোক কটু কথা বলে।
দশমহাবিদ্যা দশ রূপে অবতার,
সে পারে কহিতে গুণ, পঞ্চ মুখ যাঁর।
মৎস্য আদি তিনি রাম নৃসিংহ বামন,
ক্রমে ক্রমে বন্দিলাম প্রভু দশ জন।
বরুণ পবন বন্দ, বন্দ দেবরাজ।
বসু যক্ষ নাগ বন্দ কিন্নর-সমাজ।
গন্ধর্ব্ব কুবের বন্দ, বন্দ হুতাশন।
বন্দিলাম দিক্‌পাল যত ঋষিগণ।
নবগ্রহ-অনুগ্রহ বিনা দুঃখ পায়,
ভগবান্ শিলা জন্মে, শনি কাটে তায়।
গ্রহপীড়াজন্য দেখ রাম বনবাসী,
গণেশের মুণ্ড নাই, মহেশ সন্ন্যাসী;
বন্দিলাম সমাদরে এই নয় জন।
তার পর বন্দিলাম মনসা-চরণ॥
শীতলাচরণ বন্দি ষষ্ঠী পঞ্চানন।
বন্দিলাম যমরাজ মহিষ-বাহন॥
অন্নপূর্ণা আশুতোষ আনন্দকাননে,
দয়াময়ী দয়াময় প্রণাম চরণে।
বিন্ধ্যাচল-নিবাসিনী অষ্টভুজা যিনি,
প্রণাম তাঁহারে যিনি যশোদানন্দিনী।
বন্দিলাম প্রয়াগ-হিঙ্গুল হরিদ্বার,
এই তিন তীর্থ সার অতি চমৎকার।

গোবিন্দচরণ বন্দ, বন্দ বৃন্দাবন।
বন্দিলাম নেপালেতে শিবের চরণ ॥
বন্দিলাম মহাপীঠ কিরীটকোণায়।
চন্দ্রীগ্রামে চন্দ্রনাথ প্রণাম তাঁহায় ;
কিবা তীর্থ চন্দ্রাচল সাক্ষী দেখ কলে,
অদ্যাপি নিবৃত্ত নহে, জলে অগ্নি জ্বলে।
বন্দিলাম মহাকালী কালীঘাটে ধাম।
ক্ষীরগ্রামে যোগাদ্যার পদ বন্দিলাম।
বৈদ্যনাথ বন্দিলাম, তিনি দয়াময়,
কামলিঙ্গ কামনা করিলে সিদ্ধ হয়।
বিহরয়ে বিরজা আপনি নীলাচলে,
জগন্নাথ ভৈরব রক্ষক সেই স্থলে।
প্রসাদ হইলে অন্ন বাজারে বিকায়,
বর্ণভেদ নাহি অন্ন সর্ব্বলোকে খায় ॥
জগন্নাথ বিরজার চরণে প্রণাম।
পুরবাসী দেবতার পদ বন্দিলাম।
ভুবনে ভুবনেশ্বর দেব ত্রিলোচন,
বন্দিলাম রাসভূমি একাম্রকানন।
নবদ্বীপে বন্দিলাম শচীর কুমার,
সারদা বরদা সদা স্থান চমৎকার।
দ্বিতীয় কৈলাস সৃষ্টি করিল আপনি,
ভূকৈলাসে(১) বন্দিলাম পতিতপাবনী।
কুলীনসমাজ উলা বিপ্র বিচক্ষণ,
নিজ গ্রামে বন্দিলাম চণ্ডিকাচরণ।
সাড়ে তিন কোটি তীর্থ চরণে প্রণাম।
দেবতা তেত্রিশ কোটি ক্রমে বন্দিলাম ॥
আদি কবি বন্দিলাম বাল্মীকিচরণ,
রাম না জন্মিতে রচিলেন রামায়ণ।
বসুবংশজাত মীনগন্ধার তনয়
বন্দিলাম মহাকবি ব্যাস মহাশয়।
বেদে বলে ব্রাহ্মণ ভূদেব নারায়ণ,
বন্দিলাম শিরে ধরি দ্বিজের চরণ।
পিতা মাতা সম গুরু নাহি বেদে বলে,
অসংখ্য প্রণাম সেই চরণকমলে।
বন্দনা করিতে এড়াইল যে যে নাম,
একবারে সকলের চরণে প্রণাম।
দ্বিজ দুর্গাপ্রসাদ ভাবিয়া মন্দাকিনী,
রচিল পুস্তক গঙ্গাভক্তিতরঙ্গিণী।

---

## গঙ্গার স্বপ্ন-বিবরণ।

রাগিণী খাম্বাজ। তাল আড়া।

ধুয়া। সুরধুনী তব মায়া জানে কোন জন,
কোন্ ভাবে কারে তুমি কর মা তারণ।

নবদ্বীপনিবসতি, মহেন্দ্রভূপতি পতি,
গোষ্ঠীপতি পতি যাঁরে বলে।
তাঁর অধিকারে ধাম, দেবীপুত্র আত্মারাম,
মুখুটি বিখ্যাত মহীতলে।
খড়্দা কুলের সার, বশিষ্ঠ তুলনা যার,
জায়া তরঙ্গবতী ঠাকুরাণী,
কি দিব উপমা তার, শিব শিবা অবতার,
ব্যবহারে হেন অনুমানি।
তাঁহার তনয় দীন, শ্রীদুর্গাপ্রসাদ ক্ষীণ,
দারা যাঁর হরিপ্রিয়া সতী,
প্রত্যাদেশ হয় তারে, ভাষাগান রচিবারে
স্বপনে কহিলা ভগবতী।
কোটি-চন্দ্র-শোভা যেন, জাহ্নবীর রূপ হেন,
ব্রাহ্মণবালিকা বেশ ধরি,
নানা আভরণ গায়, রতন নূপুর পায়,
বিচিত্র বসনখানি পরি।
কহেন করুণাময়ী, শুন হরিপ্রিয়া কই,
ভাষায় আমার গান নাই,
তোমার পতিরে কবে, প্রকাশ হইবে তবে,
যে বাঞ্ছা করিবে দিব তাই।

(১) নবদ্বীপ পৃথিবীর কৈলাস বলিয়া উহার নাম ভূকৈলাস ও তত্রস্থ গঙ্গা পতিতপাবনী। অথবা কলিকাতার পশ্চিমে ভূকৈলাস দেব পতিতপাবনী [illegible]

আমার সঙ্গিনী ছিলে, সেবাদোষে জন্ম নিলে,
আর জন্ম হবে না তোমার।
দেব দ্বিজ নিন্দ পতি, তাতে তোর নিষ্ঠামতি,
দেখি দয়া হয়েছে আমার।
তোমারে যে শ্রদ্ধা করে, সুখমোক্ষ দিই তারে,
নিন্দিলে আমার নিন্দা হয়;
এ কথা পণ্ডিত বিনে, বুঝিবে কি বুদ্ধিহীনে,
শক্তিনিন্দা করা মত নয়॥
সুস্বপ্ন দেখিয়া সতী, প্রভাতে উঠিয়া অতি
ভক্তিভাবে পতিরে কহিল।
নিবাস উলায় যার, শ্রীদুর্গাপ্রসাদ তার
কথা শুনে ভাবিতে লাগিল।

---

## গঙ্গাপূজার বিবরণ।

রাগিণী ইমন্। তাল আড়া।

ধুয়া। কিরূপে অভয় পদ পাই,
কে জানে ইহার মর্ম্ম কাহারে সুধাই।
কবি নই, ভাবি মনে, স্বপ্ন কিছু নয়,
হেনকালে নরাঙ্কিতে(১), স্বপ্ন সত্য কয়।
লোমাঞ্চ শরীর, গ্রন্থ না পাই ভাবিয়া,
কৃপা করে বাণী যেন দিলেন বলিয়া।
নানা শাস্ত্র পুরাণ দেখিয়া তন্ত্রনার
সংগ্রহ করিয়া কিছু কহি সমাচার।
ব্যাস বাল্মীকির উক্ত, কব তাহা কত?
কিছু কহি শুন সার পুরাণসম্মত।
গঙ্গার চরিত্র কথা অমৃতসমান
শুনিলে আপদ খণ্ডে, পায় পরিত্রাণ।
প্রথমতঃ বলি শুন পূজার প্রচার,
যাহার যেমন শক্তি পূজা দিবে মার।
ঘটেতে গঙ্গার জল সম্পূর্ণ করিবে,
সিন্দুর চন্দন পুষ্পমালা ঘটে দিবে,
ধ্যান করি আবাহন করিবে গঙ্গার,
পাদ্য অর্ঘ্য আচমন মন্ত্র স্থাপনার,
বিধানতঃ গন্ধপুষ্প ধূপ দীপ আর
বস্ত্র অলঙ্কার দিবে নানা উপহার।
আট দিন এই গান সঙ্কল্প করিয়া,
ভক্তিভাবে শুনিবেক বন্ধুবর্গ নিয়া।
মনে যে মানসসিদ্ধি হইবে নিশ্চয়,
নানা রত্ন ধন ধান্য পুত্র লাভ হয়।
সুখদা ইঁহার নাম ইনি দয়াময়ী,
শুনে যদি প্রসঙ্গ, সমরে হয় জয়ী।
এক মনে পাঁচালী শুনিবে যেই নরে,
রোগে শোক বিঘ্ন পীড়া তার শীঘ্র হরে।
ভয়া হয় সুয়া, পতি প্রাণতুল্য দেখে,
মিছা নাহি এই কথা পুরাণেতে লিখে।
ইহলোকে হয় সুখ পরকালে মুক্তি।
সুখদা মোক্ষদা গঙ্গা এই শিব-উক্তি।
গঙ্গার প্রসঙ্গ মিছা ভাবিলে নরক।
শ্রীদুর্গাপ্রসাদ বলে শুন সর্ব্বলোক॥

## সৃষ্টি-প্রকরণ।

ব্যাসমুখে সূত শুনি, বশিষ্ঠকে কন মুনি,
ভগীরথে বশিষ্ঠ কহিলা,
সেই কথা অনুসারে, আমি বলি সবাকারে,
মহামুনি পুরাণে লিখিলা।
শুক্রবারে জন্ম যার, সেই বারে ইচ্ছা যার,
শুভক্ষণে আরম্ভিবা গান;
সাঙ্গ হইলে গান, পরে হুলু দিয়া বারি ঘরে
লবে এই শুনহ বিধান।
গায়কের রাখি মান, করিবা দক্ষিণা দান,
চামরের লবে সমীরণ,
নিরাপদ হবে তবে, জন্ম না হইবে ভবে,
করাইবে ব্রাহ্মণভোজন।
মধুসম আট রস, পূর্থর উল্লাস দশ,
বদরীকোমল উপাখ্যান,

---

(১) কোন বিষয়ে অজ্ঞ লোকের কথিত অপ্রাসঙ্গিক কথা দ্বারা অতর্কিত ভাবে যে উত্তর পাওয়া যায়, তাহাকে নরাঙ্কিত কহে।

পদে যেন সুধাবৃষ্টি, কবিতা রতন সৃষ্টি,
বলি শুন সৃষ্টির কারণ।
নিরঞ্জন নিরাকার, এক ব্রহ্ম নাহি আর,
উপাসনা হেতু অবতার,
ভেদজ্ঞানে নাহি মুক্তি, মিছা নয় শিব উক্তি,
কে জানে কেমন মায়া যার ?
প্রকৃতি-পুরুষ-কায়, চণকদলের ন্যায়,
মূলশক্তি ইচ্ছায় সৃজন,
আপনার তিন গুণে, প্রসবিলা তিন জনে,
বিধি বিষ্ণু দেব ত্রিলোচন।
রজোগুণে সৃষ্ট বিধি, করিলা অনেক নিধি,
ক্ষিতি জল তেজ বায়ু্কাশ।
ভুবনাদি চতুর্দ্দশ, শৈল সিন্ধু নানা রস,
দেব দেবী করিলা প্রকাশ।
দিবা নিশা গ্রহগণ, পশু পক্ষী কীট বন,
মহৌষধি নানা উপহার,
তরু অহি জলচর, দ্বীপ দিক্‌পাল নর,
মাস পক্ষ তারা তিথি বার ;
পাপ পুণ্য ধর্ম্মাধর্ম্ম, নরক মুক্তির মর্ম্ম,
করিয়া ভাবেন ব্রহ্মা আর,
পুনঃ পুনঃ সৃষ্টি করি, কার জন্যে কেন মরি ?
প্রজা বিনা ভোগ হবে কার ?
চিন্তিয়া করিলা অংশ, চন্দ্র সূর্য্য দুই বংশ,
মানসে জন্মিল পুত্র দশ।
শ্রীদুর্গাপ্রসাদ কয়, গঙ্গাগুণ সুধাময়,
সংক্ষেপে কহিব অন্ত রস।

---

## গঙ্গার নির্ণয়।

রাগিণী বাগিশ্বরী-কানেড়া—তাল আড়া

ধুয়া। এ মা সুরধুনি মোক্ষদায়িনি।
শৈলসুতা হরশিরোবিহারিণি॥

স্কন্দ, বৃহৎকূর্ম্ম, বাল্মীকিরামায়ণে।
হিমালয়-কন্যা গঙ্গা লিখিল পুরাণে।
নানা তন্ত্র প্রমাণ দেখিয়া পুনর্ব্বার।
কবিতা লিখিয়া মনে হৈল কিছু আর।
দ্রবময়ী গঙ্গা বুঝি আর একজন ?
বিষ্ণুপদোদ্ভবা গঙ্গা সে আর কেমন ?
তিনজন গঙ্গা ইহা মনে নাহি হয়,
কেমনে করিব দূর এ ঘোর সংশয় ?
অশেষ সন্ধানে পাইলাম উপদেশ,
শঙ্কর-আচার্য্য-স্তবে জানিয়া বিশেষ।
স্বামীর টীকায় মীমাংসায় দেহ মন,
শুনহ সকলে অতি সূক্ষ্ম বিবরণ।
দক্ষের দুহিতা দেবী, নাম ছিল সতী,
শিবনিন্দা করিয়াছিলেন প্রজাপতি ;
শিবনিন্দা শুনি সতী শরীর ত্যজিলা,
মেনকার গর্ভে দ্বিধা হৈয়া জন্ম নিলা
অগ্রেতে জন্মিলা গঙ্গা, উমা পরে তার,
গঙ্গা হৈলা সলিল শাপেতে মেনকার।
ব্রহ্মা জানি ব্রহ্মজল রাখে কমণ্ডলে,
মুক্তির কারণ সেই জল, বেদে বলে।
তার পর শুন, বিষ্ণু দ্রব যাতে হন
সাক্ষাৎ পরমব্রহ্ম প্রভু সনাতন।
শুনিতে শিবের গান দেবগণ সঙ্গে,
গিয়াছিলা শম্ভুর নিকটে মনোরঙ্গে।
শক্তিগুণ-শিব-গান-পুলকেতে করি
থাকিতে সকল দেব দ্রব হন হরি।
হরের তুলনা হরি, তুল্য নাহি আর।
গুণবোদ্ধা গুণীর চরণে নমস্কার।
ব্রহ্মা জানি ব্রহ্মজল কমণ্ডলে নিলা,
জলের স্বভাব জল জলে মিশাইলা।
দুই ব্রহ্ম এক দেহে লইল মিলন,
এই হেতু স্মরে অঙ্গে গঙ্গানারায়ণ।
যদি বল পুরুষ প্রকৃতি কেন হন ?
শক্তি-গুণ গানে দ্রব শুমহ কারণ।
যাদৃশী ভাবনা সিদ্ধি, সাক্ষী এইখানে ;
হরি হৈল শক্তি, দেখ শক্তি-গুণগানে।

গঙ্গা নাম হইল মিলিয়া গঙ্গাজলে,
অভেদ পরমব্রহ্ম ভাবি দেখ ফলে।
ব্রহ্মা দিয়াছিলা পাদ্য বিষ্ণুপদে তায়
বিষ্ণুপাদোদ্ভবা গঙ্গা সেটা জন্ম নয়।
তিনে এক, একে তিন, ভেদ নাহি তায়,
জলে জল হয়ে বিশ্ব জগতে মিশায়।
দ্বিজ দুর্গাপ্রসাদ ভাবিয়া মন্দাকিনী
রচিলা পুস্তক গঙ্গাভক্তিতরঙ্গিণী।

---

## ভগীরথের জন্ম এবং অষ্টাবক্র শাপে বরপ্রাপ্তি।

অতঃপর বলি শুন, সূর্য্যবংশ উপাখ্যান,
ভগীরথ যেরূপে জন্মিলা;
দিলীপের দুই রাণী, অরাজক হবে জানি,
পুত্রহেতু দেবী আরাধিলা।
দৈববাণী হৈল পরে, দুজনে সম্ভোগ করে,
ভগীরথ জন্মিলা ভূতলে।
মাংসপিণ্ড কদাকার, রাজারক্ষা হৈল ভার,
সুন্দরে কি কার্য্য লোকে বলে?
পাচ বৎসরের কালে, লেখে পড়ে পাঠশালে,
শান্ত দান্ত অতি বড় ধীর,
দৈবযোগে একদিন, অষ্টাবক্র ভাগ্যাধীন,
আগমন হইল মুনির।
ভগীরথ গিয়া তায়, প্রণাম করিল পায়,
ক্রোধে মুনি ভাবে বিপরীত;
কুৎসিত আমার কায় দেখি ব্যঙ্গ করে তায়,
রাজপুত্র হয়ে একি রীত?
ব্যঙ্গ যদি করে তবে আরও অঙ্গভঙ্গ হবে,
নতুবা সুন্দর হবে অতি,
শাপ দিয়া মুনি যায়, শাপে রাজা বর পায়,
প্রসন্না হইলা ভগবতী।
অনঙ্গের রূপ যেন, দিনি দিনে বাড়ে হেন,
ভগীরথ শিশুতে প্রবীণ;
দেব-দ্বিজ ভক্তি অতি, বিদ্যার নিতান্ত মতি,
অদৈন্য করেন দুঃখী দীন।
মায়ের চরণে মন, শুদ্ধশীল বিচক্ষণ,
জিজ্ঞাসা করিলা কিছু মারে,
বিশেষ কহিব তার, শুন সেই সমাচার,
যে কথা কহিয়াছিল তাঁরে।
শ্রীদুর্গাপ্রসাদ বলে, গঙ্গার চরণ-তলে,
দয়া কর সুরশৈবলিনি;
কণ্ঠে কবি অধিষ্ঠান, শুন মা নূতন গান,
নাম গঙ্গাভক্তিতরঙ্গিণী।

## মাতৃস্থানে ভগীরথের বংশের পরিচয় জিজ্ঞাসা।

রাগিণী ভীমপলাসী— তাল আড়া।

ধুয়া। মোক্ষদায়িনী গো মা তার ভবার্ণবে।
মরি পতিত অধমে তবে।

সগরবংশেতে জন্ম, ভগীরথ নাম,
ক্ষণজন্মা মহাযোগী মহাগুণধাম;
অষ্টম বর্ষের পরে জিজ্ঞাসিল মারে,
চিনিলাম সকলে মা না চিনি পিতারে।
কোথায় আছেন পিতা কি নাম তাঁহার?
কহ সত্য আমারে বিশেষ সমাচার।
সত্যবতী বলে, সে কথায় কাজ নাই,
কোলে বৈস মরি বাছা লইয়া বালাই।
সে বড় দারুণ কথা কি কব তোমারে,
শুধাইলে আর বাছা না পাবে আমারে।
এই কথা বলি ভগীরথে কোলে করে
স্নেহ-শোকে দুইটি চক্ষের জল ঝরে।
পুনঃ সত্যবতী ভগীরথে কিছু কহে,
"যে কথা জিজ্ঞাস বাছা এ বয়সে নহে।"
আর কারে সুধাইতে রাণী মানা করে—
তবে রাণী শুনে যদি না রহিবে ঘরে।

পুত্রহেতু পুণ্যকর্ম্ম করিলাম যত,
দেবতার বিড়ম্বন কব আমি কত ?
যে লোক সকল দেবে কোটি নমস্কার।
মহামুদ্রা(১) না থাকিলে কি হইত আর ?
আজ্ঞা দিলা স্বপ্নে "মা না যাবে সতীধর্ম্ম,
অবশ্য হইবে পুত্র কহি শুন মর্ম্ম—
ছুই রাণী রাশির তৃতীয় (২) হবে যবে,
হইবে উত্তম পুত্র নিতান্ত জানিবে।"
কৃপাময়ী কৃপাদৃষ্টে দুঃখ কর শেষ,
লজ্জা করে সুতে কৈতে কি কব বিশেষ ?
এইরূপে দুই রাণী যত কথা কন
শুনে ভগীরথ মনে মৌনী হয়ে রন।
কিঞ্চিৎ বিলম্ব পরে ভগীরথ কন
ভাল কথা নাহি কও কিসের কারণ ?
বড় ইচ্ছা শুনি মাগো পিতৃপরিচয়,
বিরূপ করিল রাজা কোন্ মহাশয় ?
রক্ষা করি রাজনীতি আমার কামনা,
পিতৃধর্ম্ম আগে রাখি নিতান্ত বাসনা।
ইহাতে যদ্যপি মাগো না কহ বিশেষ,
মা রব তোমার ঘরে ত্যজিব স্বদেশ।
এইরূপে মায়ে পোয়ে কথ কাটাকাটি ;
শেষে রাণী ভাবিত দেখিয়া আটাআঁটি।
রাণী ভাবে যদ্যাপি না কহি সমাচার ;
কি জানি কোথায় যাবে কি হবে আমার !
দ্বিজ দুর্গাপ্রসাদ ভাবিয়া মন্দাকিনী
রচিল পুস্তক গঙ্গাভক্তিতরঙ্গিণী।

---

রাগিণী ভূপালী। তাল আড়া।

ধুয়া। ভাবিয়া দেখরে মন গঙ্গানাম সার,
যে নাম লইলে হয় ত্রিভুবন উদ্ধার।
নিরন্তর নিযুক্ত সেবায় আছে যার,
পাছে পাছে যাবে, কোথা রবে অহঙ্কার ?
গুরুদত্ত জ্ঞানচক্ষু মেল একবার,
শেষকালে গঙ্গা বিনা গতি নাহি আর।
মরিলে অশুচি হবে, ত্যজ্য হবে মার,
সম্বন্ধ জীবনাবধি, অনিত্য সংসার।
শ্রীদুর্গাপ্রসাদ বলে মম নমস্কার,
মজ সুধা-হ্রদে পদে, মিনতি আমার।
দীন দেখি দয়াময়ী দিয়াছিলে দাস,
দুর্দ্দশা আমার ভাগ্যে একি সর্ব্বনাশ !
অস্থিহীন মাংসপিণ্ড কিঞ্চিৎ আকার,
চলিবার শক্তি নাই, নিজ অঙ্গ ভার।
অতি শিশু, শিশুবুদ্ধি মনে ছিল আগে,
প্রাচীন লোকের মত কথা দৃঢ় লাগে।
যা কর জগৎমাতা নিহিত তোমার,
ইনি গেলে এ কুলের না দেখি নিস্তার।
আশুতোষ-জায়া মাগো নাম ধর শিবা,
ইথে যদি প্রতারণা নামে খোঁটা দিবা।
সৃষ্টিহেতু ত্রিদেবে মা প্রসব করিলা।
অনন্তরূপিণী তুমি নাহি অন্ত লীলা !
কখন বা সাকার, কখন নিরাকার,
তব তত্ত্ব বর্ম্ম মা গো বুঝা অতি ভার !
কি স্তব করিব মাতা কিবা আমি জানি—
দর্শনের অগোচরা,যোগে ভুলে জ্ঞানী।
ভরসা কেবল নাম আর ও চরণ,
ইহাতে বিচ্ছেদ যেন নাহি হয় মন।
তব ভক্তি জ্ঞান-তত্ত্ব মম এ গরিমা,
অবশ্য ইহাতে কৃপা করিবে মা ভীমা।
তুষ্ট তারা একান্ত ভাবেতে ডাকে রাণী।
"ভয় নাহি" শ্রবণে শুনান দৈববাণী।
"ভগীরথ সামান্য নহে, বরপুত্র মোর॥
ইহাতে ভাবনা রাণী এত কেন তোর ?"
দৈববাণী শুনি রাণী পরম হর্ষিতা,
কি আর ভাবনা, তারে কালী কৃপান্বিতা।
এত ভাবি ভগীরথে রাণী পরে কয়,
পুরোহিত কুলের বশিষ্ঠ মহাশয়।

---

(১) সংযোগকার্য্য। (২) নিধুন।

ত্রিলোক আপনি বাছা কি মোরে সুধাও?
পাইবা সকল তত্ত্ব তাঁর কাছে যাও।
শ্রীদুর্গাপ্রসাদ দীন, জ্ঞান কিছু নাই
দয়া কর দাসে মাগো এই ভিক্ষা চাই।

---

রাগিণী মুলতানে। তাল বড় চৌতাল।

ধুয়া। সুরধুনি! তোমার মহিমা কেবা জানে।
শিবের অগম্য অন্য জন কোন্‌খানে।

ভগীরথ জানি, জননীর বাণী,
আনন্দে হয়ে মগন,
বাহিরে আসিয়া, বৈসে দ্বার দিয়া,
পাত্রে কহে বিবরণ।
কোথা পুরোহিত? আনহ ত্বরিত,
পরামর্শ কিছু আছে।
আগে বলা নয়, কি জানি কি হয়,
কর্ণ নব শুন পাছে।
শুনিয়া এ কথা, যায় মুনি যথা
যতেক রাজার গণ;
উত্তরিল গিয়া, মুনিকে বন্দিয়া,
কহে যত বিবরণ।
বশিষ্ঠ মুনির, শুনিয়া শরীর,
পুলকিত প্রেমভরে;
বলে, বল বল রাজার কুশল,
প্রাণ যে কেমন করে?
যত রাজগণ,(১) করে নিবেদন,
তুমি দয়া কর যারে।
মরিয়া না মরে, যদি মনে করে,
শমন ডরায় তারে।
মঙ্গল রাজার; প্রভু একবার,
করিতে হবে গমন,
বাঞ্ছা আছে তাঁর, চরণে তোমার,
করিলেন নিবেদন।
মুনি কন চল, আর কেন বল,
যে কথা হইবে জানি।
এতেক বলিয়া সকলেরে নিয়া,
উত্তরিলা রাজধানী।
মুনিকে দেখিয়া, ভগীরথ গিয়া,
প্রণাম করিল পায়,
ছিন্ন তরু যেন, ভূমে পড়ে হেন,
তেমতি রাজা লোটায়।
মোহেতে মুনির, নেত্রে পড়ে নীর,
কোলে করিল রাজনে;
রাজা পুনর্ব্বার, করি নমস্কার,
বসাইলা সিংহাসনে।
পাদ্য অর্ঘ্য দিয়া, চরণ পূজিয়া,
কুশল জিজ্ঞাসে পরে,
তুষ্ট তপোধন, আনন্দে মগন,
আশীর্ব্বাদ বহু করে।
শ্রীদুর্গাপ্রসাদে, পরম আহ্লাদে,
বলে গঙ্গা-পদতলে,
আমার এ কায়, যদি কাকে খায়,
ভাসে যেন তব জলে।

---

রাগিণী মালকোষ। তাল কাওয়ালী।

ধুয়া। প্রভু আমার পুরাও মনের বাসনা।

ভগীরথ বলে শুনহ মুনি,
বাসনা বংশের কীর্ত্তন শুনি।
জানিয়াছি গুরু তুমি বিধাতা,
আমারে এ কথা কহিলা মাতা।
তোমা বিনা আর কে আছে বল?
বলিতে ঝরিছে চক্ষুর জল।
কি রূপে তাঁহারা পাইল ক্ষিতি?
সুলনা বংশের কিরূপ রীতি?
মনের কামনা পূরণ কর,
দুদীন দাসের দুর্গতি হর।

---

(১) রাজভৃত্য।

শুনি মুনি ভগীরথের বাণী,
সন্তোষে কহেন শুন যা জানি।
শ্রীদুর্গাপ্রসাদ সুদীন অতি,
দয়া কর দাসে মা ভগবতী।

---

রাগিণী ভীমপলাসী। তাল যৎ।
ধুয়া। তারিণী চরণে মজ মন,
দিন গেল কাল ঘনাল।

মুনি কন ভগীরথ শুন পরিচয়,
সূর্য্যবংশে জন্মেছিলা যে যে মহাশয়।
রোহিত নামেতে রাজা পুণ্যশীল অতি,
তার পুত্র হরিত, নিতান্ত ধর্ম্মে মতি,
তার পুত্র সুদেব,সে দেবের আকৃতি,
বিজয় তাহার সুত, দেবের প্রকৃতি,
তার পুত্র উরক, উরক পুত্র বৃক,
বৃক-পুত্র মহারাজা নামেতে বাহুক,
বাহুকের তনয় সগর ধরাপতি,
দুই ভার্য্যা সগরের কেশিনী, সুমতি।
সুমতি প্রসবে ষাটি হাজার কুমার,
ধনে পুত্রে সুখী রাজা—আনন্দ বাজার।
সুপ্রেয়সী কেশিনী রাজার অতিশয়,
অসমঞ্জা নামে পুত্র কেশিনীর হয়।
অসমঞ্জা-সুত অংশুমান্ মহাজ্ঞানী,
তার পুত্র দিলীপ, সে দানেতে বাখানি।
ভগীরথ তুমি বাছা পুত্র দিলীপের,
কে বলিতে পারে গুণ তোমার বংশের?
সগর রাজার গুণ বলে শক্তি কার?
সংক্ষেপে কহিব কিছু শুন সমাচার।
এক ছত্রাধিপ রাজা পৃথিবীমণ্ডলে,
আজ্ঞাকারী ত্রিভুবনে আছিল সকলে।
নানা শাস্ত্রে পণ্ডিত সুশীল শিষ্ট শান্ত,
গুণে ধনে নিরুপম দাতা আদ্যোপান্ত।
শুদ্ধাচার সদালাপ মুনি বিপ্র নিয়া,
দরিদ্র জনের বাঞ্ছা পূর্ণ ধন দিয়া।
পুত্রের সমান প্রজা করিত পালন,
বিচারে সাক্ষাৎ ধর্ম্ম আছিল শাসন।
বুদ্ধি কীর্ত্তি জলধি জিনিয়া অতিশয়,
কার সাধ্য কথার উপরে কথা কয়?
সুরাসুর গন্ধর্ব্ব কিন্নর নাগ বীর,
জানে রাজা কালসম প্রতাপে গভীর।
সর্ব্বদা সভয় মন কখন কি হয়,
কি জানি কাহার পদ কোন্ ছলে লয়?
যে জন শরণাপন্ন, কথা শুন তার,
প্রাণ ধনে রক্ষা করা প্রতিজ্ঞা রাজার।
হংসে দেয় দুগ্ধ যেন জল মিশাইয়া,
ভোজন করয়ে দুগ্ধ জল তেয়াগিয়া,
সেইরূপ গুণের গ্রাহক রাজা গুণী,
গুণী জন সদা তুষ্ট মিষ্ট কথা শুনি।
রূপের উপমা দিব না দেখি তেমন,
পুনঃ বুঝি জন্মেছিলা আপনি মদন।
অনঙ্গ অঙ্গের রূপ কহিতে কে পারে?
তুলনা দিব কি তুল্য না দেখি সংসারে।
রূপ-সম গুণে রাজা জিতেন্দ্রিয় অতি,
সাচার ঋষির মত ছিল বেদে মতি।
কালে সন্ধ্যা পূজা হোম, কালাতীত নয়,
সাধ্য কি ব্যত্যয় হবে, মৃত্যু যদি হয়।
কত দিনান্তরে রাজা আরম্ভিল যাগ,
করিবেন অশ্বমেধ, মহা-অনুরাগ।
ভগীরথ বলে প্রভু প্রণাম তোমারে,
কিরূপে যাগ করিলা কহ না আমারে?
দ্বিজ দুর্গাপ্রসাদ ভাবিয়া মন্দাকিনী,
রচিল পুস্তক গঙ্গাভক্তিতরঙ্গিণী।

---

## অশ্বমেধ যজ্ঞারম্ভ।

আরম্ভ করিল যাগ, অশ্বমেধে অনুরাগ,
মহাপুণ্য পৃথিবীমণ্ডলে,
অনুজ্ঞা গুরুর নিয়া, পাত্র মিত্র ডাকাইয়া,
বলি রাজা শুনহ সকলে,

কোলে করি তোমা ধনে এক্ষণ কাটান।
গোত্র না থাকিলে আমি ভিক্ষা করে খাব॥
বামন মায়ের কথা শুনিয়া চিন্তিত।
ভাবেন মনেতে ভাল দায় উপস্থিত॥
কিঞ্চিৎ ভাবনা পরে কহেন বামন।
কিরূপে ভুলাব মাকে করিব কেমন॥
শুন গো জননী তুমি না ভাবিও আর।
যখন ডাকিবে দেখা পাইবে আমার॥
অদিতি বলেন বাছা সে আর কেমন।
তোমার সমান দেখা পাব একজন॥
এমন কথায় আমি প্রত্যয় না যাই।
তবে হয় বারেক দেখিতে যদি পাই॥
দ্বিজ দুর্গাপ্রসাদ ভাবিয়া মন্দাকিনী।
রচিল পুস্তক গঙ্গাভক্তিতরঙ্গিণী।

রাগিণী বেহাগ। তাল তেওট।

ধুয়া। ভজরে মন, অদিতিনন্দন, বামন চরণে।
মিছা এ সংসার ভাব, সাহস করহ কাব,
যদি যাবে ভব পাব, ভুলনা শ্রীনারায়ণে।

বামন বলেন মাতা স্থানান্তরে যাও।
ভাবিলে এমন রূপ যদি দেখা পাও॥
তবেতো বিদায় মাগো করিবে আমারে।
অদিতি বলেন, ইহা হৈলে হৈতে পারে॥
এত বলি অদিতি গেলেন স্থানান্তরে।
চক্ষু মুদি বামনেরে দেখেন অন্তরে॥
অন্তরে দেখিয়া রূপ চক্ষু মেলি চায়।
দেখেন কোলের কাছে বামন খেলায়॥
চমৎকার চঞ্চলাক্ষী দেখিয়া তখন।
ভাবে বুঝি ভোজবিদ্যা জানেন বামন।
এত ভাবি অদিতি বামনে পুনঃ কয়।
প্রাকৃত এমন জ্ঞান মনে নাহি লয়॥
বামন বলেন, তবে ভাব আর বার।
সত্য মিথ্যা এবার জানিবে মাগো সার॥
বামনের কথা শুনি ভাবেন অদিতি।
দেখে হৃদপদ্ম মধ্যে গোলকের পতি॥

অদিতি ভাবেন মনে এ জন্ম ধন্য।
চৈতন্য রূপেতে চিত্তে জন্মিল চৈতন্য॥
সংসার হইল তুচ্ছ তুচ্ছ মায়াজাল।
ভক্তিফল পরিণত প্রসন্নকপাল॥
অদিতি বলেন নিত্য ধ্যান করি যারে।
মা বলিয়া চরিতার্থ করিলা আমারে॥
উদয় হইল যদি অন্তর অম্বরে।
বলে তবে খেল বাছা মানস সাগরে॥
মুদিয়াছি চক্ষু আমি না মেলিব আর।
পাইয়া পরমনিধি ছাড়া অতি ভার॥
অদিতি ধ্যানেতে আছে ডাকেন বামন।
শুনিতে না পায় কিছু যোগে আছে মন॥
বামন দেখিয়া মনে মন্ত্রণা করিলা।
অদিতি হৃদয় হইতে বাহির হইলা॥
ধ্যানভঙ্গে অদিতির স্বপ্ন জ্ঞান হয়।
বামনেরে খেদেতে অদিতি কিছু কয়॥
কেন বাছা বিড়ম্বনা করিলে আমারে।
তব মায়া কার সাধ্য কে বুঝিতে পারে॥
বুঝিলাম যাবে বাছা বলির ভবন
সাবধান হবে পথে শুন রে বামন॥
নিজ মায়া নারায়ণ প্রকাশ করিলা।
প্রণাম করিয়া মায় বিদায় হইলা॥
দ্বিজ দুর্গাপ্রসাদ ভাবিয়া মন্দাকিনী।
রচিল পুস্তক গঙ্গাভক্তিতরঙ্গিণী॥

বামন চলিল রঙ্গে, পথে ভিক্ষুকের সঙ্গে,
নানা বাক্য করিয়া বিচার।
দুঃখী দীন দ্বিজগণ, চলিয়াছে অগণন,
অনুরাগ করিয়া রাজার॥
বামনেরে দেখি তবে, হরি হরি বলে সবে,
ঈশ্বরের কি অপূর্ব্ব লীলা।
কিবা রূপ সুধা যেন, কথা শুনি কন হেন,
প্রাণ মম হরিয়া লইলা॥
কেহ চায় পরিচয়, কেহ বলে দয়াময়,
কেহ বলে ইচ্ছা কোলে করি।

কেহ বলে হায় হায়, কেমন করিয়া মায়,
ছাড়িয়া দিয়াছে আহা মরি ॥
বামন তখন কন, শুন প্রভু দ্বিজগণ,
বেলা যায় চলহ এখন।
একথা শুনিয়া সবে, মহা আনন্দিত তবে,
উপনীত বলির ভবন ॥
বলি মহাদাতা শান্ত, দক্ষিণাতে দক্ষিণান্ত,
শত যজ্ঞ করি সমাপন।
বসিয়াছে দিয়া বার, হেন কালে কাছে তাঁর,
ধীরে ধীরে আইল বামন ॥
সূর্য্যের কিরণ যেন, বামনের তেজ হেন,
দেখে রাজা শীঘ্র উঠে অতি।
ভক্তিভাবে গদ গদ, বন্দিলা বামন পদ,
বলে একি রূপ শান্ত মতি ॥
ইনি যদি ভিক্ষা চান, করিব সার্থক দান,
হেন ভাগ্য হইবে কখন।
বলে প্রভু নিবেদন, কিবা হেতু আগমন,
পরিচয় জিজ্ঞাসে রাজন ॥
শ্রীদুর্গাপ্রসাদ বলে, গঙ্গার চরণতলে,
দয়া কর সুরশৈবলিনি।
কণ্ঠে করি অধিষ্ঠান, শুন না নূতন গান,
নাম গঙ্গাভক্তিতরঙ্গিণী ॥

---

রাগিণী জয়ন্তী। তাল মধ্যমান।
ধুয়া। কিঞ্চিৎ করুণা কর নরাধম জনে।
আমি অতি মূঢ়মতি স্থান দেহ শ্রীচরণে।

পরিচয় বামনেরে বলি জিজ্ঞাসিলা
কি নাম কোথায় ঘর কি জন্য আইলা ॥
কেমনে জীবন ধরে ছেড়ে দিল মায়।
মায়ে কি এমন পারে যদি প্রাণ যায় ॥
বামন কহেন কি কহিব পরিচয়?
ভিক্ষুকের পরিচয় কে করে প্রত্যয় ॥
ভিক্ষুকের পুত্র আমি মাতা তপস্বিনী।
আমার জননী যিনি ত্রিগুণধারিণী ॥
নিজে গুণহীন আমি ভিক্ষা করে খাই।
সংসার অসার পাট, নাহিক বালাই ॥
শুনিয়া তোমার নাম কর্ণ জুড়াইল।
চক্ষের আছিল খেদ ঘুচাতে আইল ॥
যশ সম সুদুঃখিত নাহে ত্রিভুবনে।
তুমি যদি দূর কর ইঙ্গিত নয়নে ॥
বামনের কথা শুনে রাজা ভাবে তবে।
হবে কি এমন ভাগ্য তুমি ভিক্ষা লবে ॥
বলি বলে বামন রে চাহ কোন্ ধন।
তোমাকে অদেয় কিছু না আছে বামন ॥
বামন বলেন ভিক্ষা চাহিব কি আমি।
চাহি যদি নাহি দেও হবে অধোগামী ॥
তবে হয় প্রত্যয় প্রতিজ্ঞা যদি কর।
তবে চাই ভিক্ষা আমি শুন নৃপবর ॥
বলি ভাবে বামনের হইয়াছে ভয়।
প্রতিজ্ঞা না করি যদি না হবে প্রত্যয় ॥
দ্বিজ দুর্গাপ্রসাদ ভাবিয়া মন্দাকিনী।
রচিল পুস্তক গঙ্গাভক্তিতরঙ্গিণী ॥

---

রাগিণী মুলতান। তাল ঝাঁপতাল।
ধুয়া। কৃষ্ণ ভরসা কেবল করুণাময় নাম তোমার।
দয়া করে কর প্রভু ভবনদী পার।

বলি বলে শুন প্রভু ভয় কি তোমার।
যাহা চাও দিব আমি কহিলাম সার ॥
এত বলি প্রতিজ্ঞা করিল তিন বার।
সত্য সত্য পুনঃ সত্য প্রতিজ্ঞা আমার ॥
স্বস্তি বলি ধর্ম্ম সাক্ষী করিয়া বামন।
তিনপদ ভূমি ভিক্ষা চাহিল তখন ॥
রাজা বলে বুঝি নাই বল আর বার?
বুঝাইয়া বামন কহিল সমাচার ॥
বালক জ্ঞানেতে বলি বামনেরে কয়।
ত্রিপদ ভূমি ত প্রভু উপযুক্ত নয় ॥
আগে যে কহিয়া প্রভু তুষ্ট করেছিলে।
এ কথায় কেবল মনেতে দুঃখ দিলে ॥

গ্রাম রাজ্য সোনা চুনি মুক্তা কিম্বা মণি।
চাহ যে বাসনা প্রভু দিব তা তখনি।
লইয়া ত্রিপদ ভূমি বল কি করিবে।
হবে তব কি স্বনাব লোক হাসাইবে॥
হেরি রূপ তোমার সংসার তুচ্ছ হয়।
তোমারে অদেয় কিছু নাহি মহাশয়॥
বামনেরে বলিরাজা বালক জানিয়া।
বুঝাইয়া কহে তারে অনেক ভাবিয়া॥
প্রকৃত ভিক্ষুক নহে হবে কি সম্মত।
তবে হৈত সম্মত প্রকৃত যদি হৈত॥
চক্রীর চরিত্র চিন্তা বুঝা কিছু ভার।
বলি কি বুঝিবে চক্র, বুঝা সাধ্য কার॥
বামন বলিলা, বলি বলিলে অনেক।
তোমার সমান দাতা না দেখি জনেক॥
শুনিয়া তোমার কথা যে আহ্লাদ হৈল।
কি কব মনের কথা মনেতে রহিল॥
ধনে জনে কি কাজ লইলে কিবা হবে।
স্থায়ী নহে মিথ্যা ধন কতকাল রবে॥
সংসারী নহি যে আমি ধন কি করিব।
লইয়া বাল হ ধন সংসারী হইব॥
প্রতিজ্ঞা করিয়া কিন্তু গৌণ অনুচিত।
ধর্ম্মকর্ম্মে গৌণ করা নহে ভাল রীত॥
বলি বলে ভাল জন্মে ছিল আকিঞ্চন।
ভাল কথা না শুনিলা বালক বামন॥
দেখে বামনেরে বলি বলিছে তখন।
কহ সে কেমন মত করিব কেমন॥
কুশ বারি নিয়া রাজা বসিল তখন।
ভৃগুকে বলেন প্রভু পড়াও বচন॥
দ্বিজ দুর্গাপ্রসাদ ভাবিয়া মন্দাকিনী।
রচিল পুস্তক গঙ্গাভক্তিতরঙ্গিণী॥

ভৃগু বলে নৃপবর, কিঞ্চিৎ বিলম্ব কর,
বলি আগে শুন শিবদাস।
বামন মনুষ্য নয়, দিয়াছে যে পরিচয়,
কথা যেন সকলি আকাশ॥
যদ্যপি ত্রিপদ ভূমি, বামনেরে দেও তুমি,
ভাবে বুঝি বিপদ ঘটিবে।
রাজা বলে নিবেদন, প্রতিজ্ঞা নহে ভঞ্জন,
এই কর্ম্মে মানা না করিবে॥
কুমন্ত্রণা দিয়া নানা, শুক্রাচার্য্য করে মানা,
রাজা বলে যদি যায় প্রাণ।
তথাপি আমার বাণী, খণ্ডিবে না মনে জানি,
বামনেরে দিব আমি দান।
আচার্য্য বলেন রাগে, ধ্যান করি দেখি আগে,
এত বলি করে মুনি ধ্যান।
যোগেতে দেখেন সর্ব্ব, বলে রাজা তব গর্ব্ব,
খর্ব্ব হবে, ইনি ভগবান॥
বলে রাজা আমি ধন্য, ধন্য যাগ ধন্য পুণ্য,
তবে আর গৌণ অনুচিত।
মুনি বলে একি দায়, বুঝিলাম শিষ্য যায়,
কি করিব হইল ভাবিত॥
শুক্রাচার্য্য বলে তবে, সস্ত্রীক হইতে হবে,
দান কর রাণীকে কহিয়া।
রাজা রবে এ কথা বলি, যায় যথা বৃন্দাবলী,
মান করে আগে তারে গিয়া॥
রাণী কাছে রাজা গিয়া কহিলেন বিশেষিয়া,
বৃন্দাবলী শুনে পুলকিত।
ভাগ্য কি ইহার পর, শীঘ্র চল নৃপবর,
এত বলি চলিল ত্বরিত॥
মানা করে তপোধন, না শুনিয়া দুইজন,
উপস্থিত বামনের কাছে।
বৃন্দাবলী রূপ হেরি, বলে আহা মরি মরি,
ইহারে অদেয় কিছু আছে?
শ্রীদুর্গাপ্রসাদ বলে, গঙ্গার চরণতলে,
দয়া কর সুরশৈবলিনি।
কণ্ঠে করি অধিষ্ঠান, শুন মা নূতন গান,
নাম গঙ্গাভক্তিতরঙ্গিণী।
কিবা রূপ কিবা লাবণ্য, ইহার জননী ধন্য,
ধন্য ধন্য ইহার জনক।

জিনি পদ্মরাগ মণি পদতলে শোভা গণি,
মণিতে কি জড়িত কনক।
খর্ব্ব সুকোমল কায়, কেমনে ছাড়িল মায়,
প্রণাম করিয়া রাণী বলে।
নাভি বক্ষ কক্ষতল, প্রকাশ যেন কমল,
ওষ্ঠাধর জিনি বিম্বফলে॥
মুক্তা যিনি দন্তপাতি, শশী জিনি হাস্য ভাতি,
খগ চঞ্চু তুল্য কিবা নাসা।
ইন্দীবর চক্ষু যেন, দেখি নাই চক্ষে হেন,
অধরে সমান শুনি ভাষা॥
শ্রুতির গহ্বরে যেন, শশী ভানু নিকেতন,
শ্রম-ভয়ে আছে পলাইয়া।
শ্রমভয়ে গুপ্ত আছে, লোকে তারে দেখে পাছে,
সেই বুঝি দেখে উঁকি দিয়া।
কিম্বা কাল ভুজঙ্গিণী, গর্ত্তেতে রাখিল মণি,
গর্ভবতী তৃষ্ণায় অস্থির॥
চক্ষু দেখি চলচল, মনেতে ভাবিয় জল,
ভুরু ছলে হয়েছে বাহির।
সুনবীন ব্রহ্মচারী, কৌপিন করঙ্গধারী,
কিবা শোভা ধূলাগুলি পায়॥
হীরার কণিকা হেন, সোণায় জড়িত যেন,
কিম্বা জীব পরমাণু-প্রায়।
রাজারে ভৎর্সনা করি, বামনের পায় ধরি,
মহারাণী আদরে ধোয়ায়॥
এমত কপাল কার, পদধৌত করে তাঁর,
যাঁর পদ বিধাতা ধেয়ায়।
শ্রীদুর্গাপ্রসাদ বলে, গঙ্গার চরণতলে,
দয়া কর সুরশৈবলিনি।
কণ্ঠে করি অধিষ্ঠান, শুন মা নূতন গান,
নাম গঙ্গাভক্তিতরঙ্গিণী।

---

রাগিণী মুলতান। তাল মধ্যমান।

ধুয়া। পার কর ওহে হরি অদিতির নন্দন।
আমি ভজনবিহীন, শুন ওহে নারায়ণ,
দীন দেখে দীন জনে কর হে তারণ।

বৃন্দাবলী অনুযোগ রাজারে করিয়া।
সিংহাসনে বামনেরে যতনে বসাইয়া॥
পদ ধৌত করে রাণী, মুছায় অঞ্চলে।
চমৎকার চিহ্ন নানা দেখে পদতলে॥
কম্বু কলসার্দ্ধ চন্দ্র জানু উর্দ্ধরেখা।
চাপাচক্র চিহ্ন জবা অরাবিন্দ লেখা॥
গোষ্পদ ত্রিকোণ ধ্বজ বজ্রাঙ্কুশ পরে।
দেখিয়া রাণীর চক্ষে প্রেমধারা ঝরে॥
পরশ পরশে যেন লোহা হয় সোণা।
অচৈতন্য ছিল রাণী জন্মিল চেতনা॥
স্তব করে বৃন্দাবলী, বলে দয়াময়
প্রবঞ্চনা এত করা উপযুক্ত নয়॥
দাসী আমি, দাস বলি চিহ্নিত তোমার।
মনোবাঞ্ছা পরিপূর্ণ কর এই বার॥
বৃন্দাবলী ভক্তি দেখি ভাবেন বামন।
আপনি যেমন রাজা রাণী যে তেমন॥
রাজারে ডাকিয়া রাণী বলে কর দান।
ভাগ্য কি ইহার পর হনি ভগবান॥
পুনঃ রাণী বলে, প্রভু শুন নিবেদন।
বলি তব নিজ দাস দেখাও চরণ॥
রাণীর ভকতি দেখি সদয় হইলা।
পুনর্ব্বার পদ দুটি রাণীর হাতে দিলা॥
রাণী বলে মহারাজ জনম সফল।
স্থির হয়ে দেখ দেখি চরণ কমল॥
শুনিয়া রাণীর বাণী দেখে সে চরণ।
হেরে সে চরণ মধ্যে এ তিন ভুবন॥
শক্তি বিনা মুক্তিজ্ঞান দেয় শক্তি কার?
সামান্য শক্তিতে জ্ঞান দিলেক রাজার॥
ভাবিয়া বুঝিলা মনে ইনি ভগবান।
দিব্যজ্ঞান জন্মিল বামনে দেয় দান॥
দ্বিজ দুর্গাপ্রসাদ ভাবিয়া মন্দাকিনী।
রচিল পুস্তক গঙ্গাভক্তিতরঙ্গিণী॥
বলি বলে গুরু, মন্ত্র পড়াও আমায়ে।
শুক্রাচার্য্য বলে, বল দান দিবে কারে?

ক্রোধ করি ভৃগুমুনি হয় অদর্শন।
কি করিব, বামনেরে বলেন রাজন ?
বামন বলেন, রাজা, ভাব কি কারণ ?
কুশবারি লও, আমি পড়াব বচন ॥
ত্রিপত্র লইয়া রাজা, লাগিল ভাবিতে।
জলপাত্রে জল নাই, দেখে আচম্বিতে ॥
শুক্রর নিষেধ বাণী, পূর্ব্বে না শুনিল।
সেই ক্রোধে, জলপাত্র মধ্যে গিয়াছিল ॥
বামন চক্রীর চূড়া, জানেন সকল।
রাজাকে বলেন, কুশাঘাতে লও জল ॥
শুনি রাজা জল পাত্রে কুশাঘাত করে।
কুশাঘাতে কাণা হৈয়া ভৃগু যান ঘরে ॥
আনন্দেতে জল রাজা ত্রিপত্রে লইলা।
মন্ত্র পড়ি বামনের হস্তে জল দিলা ॥
রাণী গেল ঘরে পরে বন্দিয়া চরণ।
স্বস্তি বলে বামন হইল অবামন ॥
হইল বিরাটমূর্ত্তি প্রকাণ্ডশরীর।
দেখিয়া রাজার কম্প, কম্প পৃথিবীর ॥
বামপদে পৃথিব্যাদি লইল তখন।
স্বর্গেতে উঠিল গিয়া দক্ষিণ চরণ ॥
ব্রহ্মা দিল পাদ্য অর্ঘ্য জাহ্নবীর জলে।
যারে বাছা ভগীরথ আনিলে ভূতলে ॥
বলিরে বামন আজ্ঞা করেন তখন।
বাকী একপদ ভূমি, দেও হে রাজন ॥
না দিলে প্রতিজ্ঞা ভঙ্গ হইবে তোমার।
হইবে নরকগামী শুন সমাচার ॥
কান্দিতে কান্দিতে রাজা করে নিবেদন।
কোথা পাব ভূমি আর ? লও হে জীবন ॥
ক্রোধে প্রভু গরুড়েরে স্মরণ করিলা।
জানিয়া গরুড় তথা তখনি আইলা ॥
শ্রীদুর্গাপ্রসাদ দীন জ্ঞান কিছু নাই।
দয়াকর দয়াময়ী এই ভিক্ষা চাই ॥
পক্ষিরাজ প্রণমিয়া, বলে প্রভু কি লাগিয়া,
নিজ দাসে করিলা স্মরণ।
দেখি নাই মূর্ত্তি হেন, স্বরূপে বিরূপ কেন,
কার বুঝি লইবে জীবন ?
ভৃত্য আমি তা জানাবাত আজ্ঞা হৈলে কিনা পারি,
সমুদ্র শোষণে শক্ত হই ॥
নখেতে পৃথিবী ধরি, উড়ি যদি মনে করি,
কেবল ও পদবলে জয়ী।
আজ্ঞা যদি কর তুমি, চঞ্চুতে ধরিয়া আমি,
স্বর্ণ গিরি করি উৎপাটন ॥
নহে দেব ঋষগণ নাগ আদি যত জন,
সর্ব্বশুদ্ধ করিব ভোজন।
পক্ষিরাজ দম্ভে কয়, রাজার হইল ভয়,
ভাবে রাজা প্রাণ বুঝি যায় ॥
শুনিয়াছি বেদে কয়, যতোধর্ম্মস্ততোজয়,
দান দিয়া একি হৈল দায় !
পর দ্বেষ প্রবঞ্চনা, শিষ্টদণ্ড কুমন্ত্রণা
করি নাহি জানি মহাপাপ ॥
মিথ্যা কভু কহি নাই, বিপ্র অপমান করা নাই,
কোন্ জন দিল অভিশাপ ?
রাজা যত খেদ করে, প্রভু না শুনিয়া পরে,
গরুড়েরে বলেন বামন।
মিথ্যাবাদী রাজা অতি, দণ্ড কর শীঘ্রগতি,
কর নৃপে নিগড় বন্ধন ॥
পক্ষিরাজ আজ্ঞা পেয়ে, রাজারে ধরিল গিয়ে,
রাহু যেন ভানু গরাসল,
দেখে রাজা ম্রিয়মান, ভয়ে শুকাইল প্রাণ,
বুক মুখ কাঁপিতে লাগিল ॥
খগেশরে রাজা কয় শুন পক্ষী মহাশয়,
বান্ধ কেন কি দোষ আমারি।
অবিচারে মান যায়, দণ্ড হই মিছা দায়,
কোথা ভূমি পাব বল আর ?
খগেন্দ্র না শুনে পরে, নিগড় বন্ধন করে,
বামন কহেন ইশারায়।
দেখ হবে সাবধান, বলি যে আমার প্রাণ,
ছাড় যেন কোনা না পায় ॥

শ্রীদুর্গাপ্রসাদ বলে, গঙ্গার চরণ তলে,
দয়া কর সুরশৈবলিনি॥
কণ্ঠে করি অধিষ্ঠান, শুন মা নূতন গান,
নাম গঙ্গাভক্তিতরঙ্গিণী।
ক্রোধ করি যুদ্ধ হেতু সাজে সেনা যত।
ক্রমে ক্রমে জড় হৈল পঙ্গপাল মত॥
বলিকে বন্ধন করি, বলেন বামন।
বাকি এক পদ ভূমি, দেও হে রাজন॥
নতুবা উচিত ফল হইবে তোমার।
কান্দি রাজা বলে প্রভু কোথা পাব আর?
রাজ-সেনাপতি সবে বন্ধন দেখিয়া॥
অবিচার জানি তবে উঠিল কুপিয়া।
বলে বুঝি ধর্ম্ম নাই, একি বিড়ম্বন॥
সর্ব্বস্ব করিল দান তথাপি বন্ধন!
খাইয়াছ লবণ সার্থক কর তার,
প্রাণ যায় সেহ ভাল দেখ মুখ কার?
দেখাত না যায় ভাই প্রভুর বন্ধন,
মহাবীর শিবদাস করিছে রোদন॥
খড়্গী চর্ম্মী ধানুকী কেহ বা অশ্বোপরে।
লক্ষ লক্ষ মহারথী বীরদর্প করে॥
রাজারে হেরিয়া সবে করে নিবেদন।
আজ্ঞা কর মহারাজ করিব কেমন?
ইন্দ্র চন্দ্র সূর্য্য কিম্বা বরুণ পবন॥
আজ্ঞা কর করি নষ্ট তুচ্ছ কি বামন!
রাজা বলে সেনাগণ আজ্ঞা দিব কারে।
বামনে দিয়াছি দান, তোমা সবাকারে॥
রাজ্য ধন জন আমি করিয়াছি দান।
বাকি মাত্র আছে বাছা আমার পরাণ॥
ভাবে বুঝি তাহা শীঘ্র যাইবে ও পদে।
তোমরা আমারে কেন ফেলাও আপদে॥
শান্ত হৈয়া সকলে ফিরিয়া ঘরে যাও।
আর কেন তোমরা আমার মুখ চাও॥
শুনিয়া রাজার বাণী যত সেনাগণ,
শান্ত হৈল রাজা শান্ত রহেন বামন॥

অসার ভাবিয়া শেষে ডাকে স্মরহরে।
দ্বিজ বলে শুনহ যে রূপে স্তব করে॥

---

রাগিণী মুলতান। তাল মধ্যমান।

ওহে মোরে ত্রাণ কর শঙ্কর শম্ভু শঙ্কটে,
এ দীনেরে রক্ষা কর আসিয়া নিকটে।

করুণা কর হর, শঙ্কর শশীধর,
সুরেশ যোগেশ মহেশ।
ত্র্যম্বক ত্রিপুরারি, ত্রিশূল জটাধারী,
ত্রিপাপ হর ভবক্লেশ॥
কি কব কাশীপতি, বিশ্বের তুমি গতি,
আমি যে চিহ্নিত তোমার।
বামনে দিয়া দান, হইল অপমান,
দেখ না ঘাটি কি আমার!
কাতর রাজা অতি, জানিয়া যোগপতি,
শূন্যেতে করিলা গমন॥
ঝটিতি উত্তরিলা, বামন যথা ছিলা,
কহিতে লাগিল তখন।
আনন্দে উভয়ত, সে ভাব কব কত,
হরিরে কহেন ঈশান॥
শুন হে দয়াময়, এ তব যোগ্য নয়,
বলিরে করহ সম্মান॥
পরম ব্রহ্ম সার, তোমার অবতার,
ভূভার হরিতে কেবল।
কে জানে তব মায়া, রাজারে পদছায়া,
দেহ হে ভকতবৎসল॥
বামন শুনি কন, শুনহ ত্রিলোচন,
আমি কি বেঁধেছি রাজারে।
বলি যে ভক্তিগুণে, বান্ধিলা দেখ মনে,
আমারে চিরকাল দ্বারে॥
আনন্দে হরিহর, বিদায় পরস্পর,
মহেশ কন দৈববাণী।
ভাব কি বলি আর, শুন হে সমাচার,
যাও হে যথা আছে রাণী॥

মিছা কি কারণ, ভজ নারায়ণ,
ভজ প্রভুর চরণে ;
শ্রীদুর্গাপ্রসাদেরে, ফেল না আর ফেরে,
যম যে দিন মনে গণে ॥

---

রাগিণী ঝিঁঝোটী ।

ধুয়া । দয়া কর দীন দয়াময় অদিতিনন্দন এইবার,
অকিঞ্চনে ভবার্ণবে কর প্রভু পার ।
মিছা কি কর মন, ভজরে নারায়ণ মজরে প্রভুর চরণে
কৃপানাথ নামগুণে ।

বলি বামনেরে বলিয়া তখন ।
রাজরাণী নিকটে করে গমন ॥
উপনীত যথা ছিলা বৃন্দাবলী ।
হাতে বন্ধন রোদন করে বলি ॥
খেদে বৃন্দাবলী বলি কহে নৃপবরে ।
এ কি বন্ধন দেখি যুগল করে ?
কেন কেন জল চক্ষে ঝরে ।
সহেনা সহেনা সহেনা শরীরে ॥
এত অপমান কে করে তোমারে ?
অভিশাপ আমি করিব তাহারে ।
সতী সাধ্বী কোপে চাহে শাপ দিতে ।
ভয়ে ভগবান্ ভাবিছেন চিতে ॥
পতিব্রতা সতী যদি কোপ করে ।
পারে যা মনে ধরে কটাক্ষভরে ॥
বামন তখন ভাবেন অন্তরে ।
রাজা বৃন্দাবলীরে বারণ করে ॥
রাজা রাণীরে বলে বল কি তুমি ।
বান্ধিয়াছে বামন না পেয়ে ভূমি ॥
যে বামন মূর্ত্তি নাহিক এখন ।
দুই পদে নিলা প্রভু ত্রিভুবন ॥
বাকি একপদ ভূমি কোথা পাব ।
কি রূপে দিয়া প্রিয়ে ধর্ম্ম বাঁচাব ?
শুনি রাণী পরে কহিছে রাজারে ।
চল আমি যাব, তুমি দিব তাঁরে ॥
এতেক বলিয়া চলিল দুজনে ।
গিয়া প্রণমিল প্রভুর চরণে ॥
করি যোড়কর কহে গদ্গদে ।
প্রভু মুক্ত কর শ্রীদুর্গাপ্রসাদে ॥
বৃন্দাবলী বলে প্রভু শুন ভগবান্ ।
চিহ্নিত দাসেরে কেন এত অপমান ?
গুণাতীত গুণ তব দয়াময় নাম ।
করুণা করিয়া প্রভু হও কেন বাম ?
বান্ধিবে যদ্যপি তুমি বাঞ্ছা মনে থাকে ।
রাজার বদলে প্রভু বান্ধহ আমাকে ॥
আমি দিব ভূমি মুক্ত করহ রাজারে ।
আর এক পদ কোথা দেখাও আমারে ॥
দেখিয়া রাণীর ভক্তি ভাবেন বামন ।
কিবা ভক্তি তুল্য দিতে না দেখি এমন ॥
বাঞ্ছাপূর্ণ হেতু প্রভু রাজার রাণীর ।
নাভি হইতে পাদপদ্ম হইল বাহির ॥
দেখিয়া চরণ-শোভা হইল চমৎকার ।
রাজরাণী ভাবে ভূমি কোথা পাব আর ॥
ছিন্নতরু সম দোঁহে পড়ে ভূমিতলে ।
রাখ পদ রাজার মাথায় রাণী বলে ॥
এই বই স্থান নাই শুন ভগবান্ ।
করিলাম চরণে জীবন মম দান ॥
ভক্তি জন্য জগন্নাথ প্রসন্ন হইলা ।
রাজার রাণীর শিরে, পাদপদ্ম দিলা ॥
কোলে লয়ে রাজারে বলেন নারায়ণ ।
যজ্ঞ পূর্ণ হইল, বর চাহ হে রাজন ॥
রাজা বলে, আর কোন বরে কাজ নাই ।
জন্মে জন্মে তোমার চরণ যেন পাই ॥
দয়া করি আর কিছু কহেন বামন ।
দ্বিজ বলে মন দিয়া শুন সর্ব্বজন ॥
হইল সম্পূর্ণ যজ্ঞ কেন বলি ভাব আর ।
কলিতে হইবা ইন্দ্র বাছা শুন সমাচার ॥
বলি বলে নিবেদন করি প্রভু রাঙা পায় ।
সম্প্রতি থাকিব কোথা আজ্ঞা কর সে উপায়

বামন বলেন, বলি পাতালে গমন কর।
দ্বারী হয়ে রক্ষা আমি করিব হে গুণাকর ॥
এত বলি দয়াময় বলিরে সঙ্গেতে করি।
পাতালপুরীতে গিয়া রহিল আনন্দে হরি ॥
বশিষ্ঠ কহেন ভগীরথ কি কহিব আর ?
বলির যেমন ভাগ্য, হেন ভাগ্য হবে কার ?
ত্রিপুরাসুরের কথা শুন বাছা অতঃপর।
যার ভয়ে ইন্দ্রাদির কম্পান্বিত কলেবর ॥
নিজ বলে হইয়াছিল এ তিন ভুবনপতি।
যার যুদ্ধে পরাজয় হয়েছিল লঙ্কাপতি ॥
শ্রীদুর্গাপ্রসাদ বলে কৃপা কর নারায়ণ।
মৃত্যুকালে তব পাদপদ্মে যেন থাকে মন ॥

ভগীরথ রাজ্যভোগ চিরকাল করে।
শ্রুতি নামে এক পুত্র জন্মিলেন পরে ॥
রাজপুত্র তাহে নানা বিদ্যায় পণ্ডিত।
হীরা যেন হাটকেতে হইল জড়িত ॥
রাজঋষি মুনি আর তুষ্ট প্রজাগণ।
ভগীরথ তুষ্ট হয়ে ভাবেন তখন ॥
আর কেন ঐহিক সম্পদে কার্য্য নাই।
গঙ্গার চরণে গিয়া জীবন জুড়াই ॥
এত বলি পুত্রকে রাজ্য ভার দিয়া।
গঙ্গাতীরে বসিলেন সমাধি করিয়া ॥
শ্রীদুর্গাপ্রসাদ বলে গঙ্গার প্রসঙ্গ।
সকলেতে হরি বল পুস্তক হৈল সাঙ্গ ॥

# অষ্টমঙ্গলা

সমাপ্ত হইল এই গঙ্গাগুণগান।
অষ্টাহ সম্মিতগান অমৃত সমান ॥
শ্রীনাথ গণেশ গঙ্গা সর্ব্ব দেবগণ।
বন্দনা করিয়া বলি শুন সর্ব্বজন ॥
ঘোষাল বংশেতে জন্ম কৃষ্ণচন্দ্র ধীর।
অনুজ গোকুলচন্দ্র পুত্র ভবানীর ॥
বুদ্ধি কীর্ত্তি নিরুপম দেওয়ানজীর দান।
কাঙ্গালীর পিতা যাঁর নামের ব্যাখ্যান ॥
তার জ্যেষ্ঠ শ্রেষ্ঠ তার সুতা হরিপ্রিয়া।
গঙ্গা যারে দেখা দিল স্বপনে আসিয়া ॥
প্রথম গ্রন্থের সেই স্বপ্ন উপাখ্যান।
শুনিলে আপদ খণ্ডে মধুর বচন ॥
গিরিকন্যা গঙ্গা যার সৃষ্টিবিবরণ।
ভগীরথ যে রূপে জন্মিল সে কথন ॥
বশিষ্ঠ কহেন সূর্য্যবংশ পরিচয়।
সগরের সুত ব্রহ্মশাপে ভস্ম হয় ॥
সগরের খেদ পরে গঙ্গা আরাধিল।
গঙ্গা জন্ম ভগীরথে বশিষ্ঠ কহিল ॥

শিবের তপস্যা দুর্গানাম দশ বন।
কহিলেন সবে জয়বাজার উপাখ্যান ॥
মেনকার তপস্যায় তুষ্ট হয়ে সতী।
জন্মিল রাণীর গর্ভে গঙ্গা রূপবতী ॥
জাতকর্ম্ম ধন দান করে হিমালয়।
অন্ধ খোড়া গঙ্গার দয়ায় মুক্ত হয় ॥
সূতিকালয়েতে ব্রহ্মা করিলেন স্তব।
ষষ্ঠী পূজা করে রাজা নিত্য মহোৎসব।
সাত মাসে অন্ন দিল গঙ্গার বদনে ॥
অন্ন জল পাত্র আদি দয়া ভক্ত জনে ॥
নিত্য খেলা গঙ্গার শিবের তপভঙ্গ।
নারদ করিল স্তব অপূর্ব্বপ্রসঙ্গ ॥
স্বর্গে বিধি গঙ্গায় আনিল মনোরঙ্গ।
ঘটা করে বিবাহ দিলেন শিব সঙ্গে ॥
শিব ধরিছেন রূপ ভুবনমোহন।
দেখিয়া মোহিত, পতি নিন্দে নারীগণ ॥
সভা স্ত্রী আচার হৈল, ঔষধ বিধান।
গঙ্গা-নাম দক্ষিণা বিধাতা দিল দান ॥

এইখানে দিবা ভক্ত বস্ত্র অলঙ্কার।
বিবাহ বিহিত দিলে মুক্তি হয় তার॥
মেনকার শাপে গঙ্গা হইলেন জল।
ভগীরথ তপস্যা শুনহ পুণ্যবল॥
শিবের তপস্যা, পরে, গঙ্গা আরাধিলা।
বর দিলা গঙ্গা শেষে বিধি জল দিলা॥
শিব-শিরে পড়ি ধারা পড়ে হিমালয়।
করী দিল পথ, গঙ্গাজল সঞ্চালয়॥
একাম্র পীঠের কথা ভগীরথে কন।
জহ্নুমুনি পান, পরে করিল গমন॥
প্রয়াগ করিয়া ধন্য কাশীতে আনিলা।
কাশীর মাহাত্ম্য ফল কহিয়া চলিলা॥
নানা দেশ ছাড়াইয়া করিল গমন।
পথ মধ্যে শুন শঙ্খাসুর উপাখ্যান॥
শতমুখী হইলেন দক্ষিণাতে গিয়া।
সগর সন্তানে ত্রাণ করিল আসিয়া॥

ভগীরথ স্তব করে রাজা হয় পরে।
বিবাহ করেন পুত্র সুতা জন্মে ঘরে॥
গঙ্গা পূজা স্নান দান করিল প্রচার।
বশিষ্ঠ কহেন পুনঃ বামন অবতার॥
ব্রতভিক্ষা বলিভিক্ষা দুই উপাখ্যান।
নানা ধন দিবা ইথে শুনে যেই জন॥
ত্রিপুরাসুরের বধ, পুত্রে রাজ্য দিয়া।
ভগীরথ গঙ্গাতীরে বন্ধুবর্গ লৈয়া॥
সশরীরে বিষ্ণুলোকে করিল গমন।
কেহ যায় শিবলোকে, বাসনা যেমন।
পুণ্যবন্ত নাহি ভগীরথের সমান।
যাহা হৈতে হয় পাতকীর পরিত্রাণ॥
গঙ্গার কীর্তন সাঙ্গ হরি বল সবে।
গঙ্গা গঙ্গা বল যদি পার হবে ভবে॥
শ্রীদুর্গাপ্রসাদ যার নিবাস উলায়।
করিল জীবন দান তারিণীর পায়॥

সমাপ্ত।

# প্রাচীন কবির গ্রন্থাবলী।

## দ্বিতীয় ভাগ।

জগদ্রাম রায়।

# দুর্গাপঞ্চরাত্রি।*

## ষষ্ঠী-পালা।

### বোধনের আয়োজন।

এক দৃষ্টে শ্রীরাম প্রতিমা পানে চা'ন।
ধন্য ধন্য কৈলা বিশ্বকর্ম্মার বাখান॥
প্রভাতে সুগ্রীবে ক'ন দেব নারায়ণ।
এখন না আ'ল কেন ঋষি মুনিগণ॥
বলিতে বলিতে কি দণ্ডকারণ্যবাসী।
উপস্থিত হইল ষাটি সহস্রেক ঋষি॥
মুনি-দারা আ'লা তারা দেহ অতি কৃশা,
কানন-কুটীরে কপিরাজ দিল বাসা॥
রঘুপতি মুনিগণে প্রণতি করিলা।
সবে মিলে এককালে শুভাশীষ দিলা॥
কুশল জিজ্ঞাসা কৈল ভকত-বৎসল।
সবে ক'ন তোমার মঙ্গলে সুমঙ্গল॥
দশভুজা-পূজা জন্য অনুমতি নিলা।
বিপ্রগণ ক্ষিপ্র করি' শুভ আজ্ঞা দিলা॥
স্মরণ করিবামাত্র আ'লা বৃহস্পতি।
বাম করে শোভে দুর্গাপূজার পদ্ধতি॥
প্রভুরে বলেন গুরু কর প্রাতঃস্নান।
নিত্যকর্ম্ম চিত্ত দিয়া কর সাবধান॥
বোধন করিতে চল বেল্ব তরু-তলে।
সায়াহ্নের ক্রিয়া বটে বেদে এই বলে॥
বৃহস্পতি অনুমতি এই মতে দিলা।
প্রাতঃক্রিয়া আদি সর্ব্ব কর্ম্ম সমাপিলা॥
সায়াহ্ন সময় উপস্থিত শেষ বেলা।
বোধন করিতে জগন্নাথ যাত্রা কৈলা॥

বসন ভূষণ মাল্যচন্দনে করিয়া।
মুনিগণে বরণ করিলা প্রীত হ'য়া॥
বৃহস্পতি পুরোহিতে করিয়া বরণ।
আনন্দে অব্যাজে যা'ন দেব সনাতন॥
বাজে শঙ্খ ঘণ্টা করতাল খোল কাঁসী।
ডম্ফ ঝম্ফ ঝর্ঝরী রবাব বীণা বাঁশী॥
বাজে ঢাকঢোল জোলপাড় করে ঝাঁজী।
দশ দিক কাঁপে দুন্দুভিতে পড়ে কাঠি॥
মাদল বাজায় যেন বাদল গর্জ্জন।
রগড়ে দগড় বাদ্যে কাঁপে ত্রিভুবন॥
মেঘের উপমা হেন দামামার ধ্বনি।
টমক টিকর কাড়া কর্ণাল সাহিনী॥
খনক খঞ্জরী চুঙ্গ মৃদু সপ্তস্বরা।
ভেমচা ভুরঙ্গ ভেরী মুরজ মন্দিরা॥
ডিণ্ডিম মর্দ্দল ভেক বাজয়ে মুচঙ্গ।
বাজয়ে পিনাক বীণা মধুর মৃদঙ্গ॥
পখোয়াজ করিলাস সাহিন্দা ত্রিতন্ত্রী।
তম্বুরাতে তাল-মানে গায় যত যন্ত্রী॥
এই যে ব্যাল্লিশ বাদ্য বাজে ঝিকাঝিকি।
গৌরী-গুণ গায় সবে রাগিণী আলসী॥
কেহ কার ধ্বনি শুনিবারে নাহি পায়।
'জয় দুর্গা' বলি কপিচয় নাচি যায়॥
কেহ নিল কুশ-কোষা কেহ বা তুলসী।
গন্ধসজ্জা কার করে পুষ্প রাশি রাশি॥
ষোড়শাঙ্গ ধূপ দীপ ঘৃত-যুত ধুনা।
ঘট জল স্বর্ণঘট নিল কত জনা॥
ষোড়শোপচার যত নৈবেদ্য বিধান।
এ সকল ল'য়া যাত্রা কৈলা ভগবান॥

* শিলঃ সাহিত্য-সভা হইতে প্রকাশিত সাহিত্য-সেবক মানিকগঞ্জ হইতে সংগৃহীত।

দুর্গাপঞ্চরাত্রি গা'ন জগদ্রাম দ্বিজে।
শঙ্করী শরণ দেহ চরণ-অম্বুজে॥

## বোধন-বিধান।

প্রবর্ষণ-পর্ব্বত নিকটে বেল্বতরু।
বোধন করিতে যাত্রা কৈলা দেবগুরু॥
বেল্বের সমীপে কৈলা পাদ-প্রক্ষালন।
কুশহস্ত হ'য়া যার কৈলা আচমন॥
বেল্বের সমীপে যাটি-সহস্র ব্রাহ্মণ।
স্বস্তি-বাক্য পাঠ কৈলা তণ্ডুল-ক্ষেপণ॥
শ্বেত শর্ষা ত্যাগে দূর কৈলা বিঘ্নকারী।
কনক-কলস ঘট থু'লা ধ্যানোপরি॥
জলপূর্ণ ঘট করি' গুবাক ক্ষেপণ।
আম্রশাখা দিয়া তথি করেন পূজন॥
সূর্য্য সোম কুজ বুধ গুরু শুক্র শনি।
রাহু কেতু আদি করি' নবগ্রহ গণি'॥
গন্ধ পুষ্প ধূপ দীপ নৈবেদ্য পঞ্চম।
এই পঞ্চ উপচারে পূজে' যথাক্রম॥
তা' পর গণেশ দুর্গা মহেশ বিষ্ণুরে।
পূজিলা পরমানন্দে পঞ্চ উপচারে॥
পুনর্ব্বার শঙ্খে নিলা কুশ-তিল-জল।
সংকল্প করেন প্রভু ভকতবৎসল॥
চৈত্রেতে চণ্ডীর পূজা সর্ব্বকালে ছিল॥
অকালে শরত যোগে পূজা আরম্ভিল॥
আশ্বিনে অসিত পক্ষ নবমী হইতে।
আগামী দশমী তিথি শুক্লা পর্য্যন্তেতে॥
পার্ব্বতীর প্রীতি কৈলা বেল্বেতে বোধন।
এ বলি' সংকল্প কৈলা দেব নারায়ণ॥
শঙ্খ পাত্রে দধি-দূর্ব্বা-পুষ্প দিয়া তথি।
ধেনু-মুদ্রা দিয়া তায় করিলা অমৃতী॥
তাহে পূজা-সামগ্রী স্বদেহসিক্ত কৈলা।
বেল্ববৃক্ষে পূজা প্রভু করিতে লাগিলা॥
পাদ্য-অর্ঘ্য-আচমন স্নান অন্ত জল।
পুনরাচমন গন্ধ পুষ্প পরিমল॥
ধূপ দীপ নৈবেদ্য এ দশ উপচারে।
বেল্ববৃক্ষে পূজা প্রভু করেন সাদরে॥
বসনে বেষ্টিত কৈলা বেল্বতরুবর।
তাথে দেবী আবাহন করেন সত্বর॥
আগচ্ছ অম্বিকা বেল্বে তিষ্ঠ তিষ্ঠ ইথে।
দশ উপচারে দুর্গে পূজা লহ প্রীতে॥
"জয়ন্তী মঙ্গলা কালী" মন্ত্র উচ্চারিয়া।
বিবিধ বিধানেতে পূজিলা প্রীত হ'য়া॥
পার্ব্বতীর প্রীতে পুনঃ করেন প্রার্থনা।
জগতে শুনিলে যা'বে যমের যন্ত্রণা॥
দুরিত পূরিত দ্বিজ জগদ্রাম গায়।
দীন দাসে দয়াময়ী হইবে সহায়॥

## উদ্বোধন।

পুটকরে রঘুবর করেন স্তবন।
আর্দ্রাযুত নবমীতে করিলা বোধন॥
বেল্ববৃক্ষে বোধন করিয়ে এ কারণে।
মোরে অনুগ্রহ করি নাশিহ রাবণে॥
তুমি চণ্ডী চামুণ্ডা চর্চ্চিকা চিত্ররূপা।
অভয়া অপর্ণা অম্বা অম্বিকা অরূপা॥
গুহ-গজানন মাতা গিরিজা গউরী।
মহেশ-মানস-বিমোহিনী মাহেশ্বরী॥
জয় জয় দুর্গা জয় দৈত্যবিদারিণী।
তুষ্ট হ'য়া দুষ্ট নাশ তারা ত্রিলোচনী॥
নমঃ নমঃ নারায়ণী নগেন্দ্র-নন্দিনী।
জয় জয়ঙ্করী জয়া জগত-বন্দিনী॥
বিঘ্ন-বিনাশিনী বিন্ধ্যবাসিনী বিজয়া।
রক্ষা কর দক্ষসুতা চক্ষুতে চাহিয়া॥
কর দয়া মহামায়া হর-জায়া তুমি।
শঙ্কট-নাশিনী শিবা তেঁই সেবি আমি॥
আজি হৈতে আশ্বিনে পূজিবে তিন লোকে
যে তোমা পূজিবে তার দূর কর শোকে॥
এই বলি' কৃতাঞ্জলি করিলা প্রণতি।
স্তুতি করি' মুনিগণ বেদ পড়ে তথি॥

'জয় জয় দুর্গা' কয় যত কপিগণ।
ব্যাল্লিশ বাজনা বাজে জলধি গর্জ্জন॥
ভুবন ভরিয়া করে জয় জয় কার।
স্বর্গেতে দুন্দুভি বাজে সীমা নাহি যার॥
রম্ভা তিলোত্তমা বিদ্যাধরীগণ নাচে।
হাহা হুহু গন্ধর্ব্ব গাইছে কাছে কাছে॥
পারিজাত-পুষ্প-বৃষ্টি দেবগণ করে।
মহা মহোৎসব মহীমণ্ডল ভিতরে॥
বোধন করিয়া প্রভু আইলা মণ্ডপে।
ষাটি সহস্রেক ঋষি যাহার সমীপে॥
মৃণ্ময়ী দেখিয়া পুনঃ প্রণমিলা হরি।
কুটীর নিকটে আলা ধনুর্ব্বাণ ধরি॥
মুনিচয় বিরল বাসাতে বাস কৈলা।
কপিগণ প্রতিমা যোগেতে যুক্ত হৈলা॥
দ্বিজ জগদ্রাম গায় দুর্গাপঞ্চরাত্রি।
পামরে প্রসন্ন হবে পর্ব্বতের পুত্রী॥

## নবপত্রী-নির্ম্মাণ।

রাত্রিভাগে চতুর্দ্দিকে রত্ন বাতি জ্বালি।
নৃত্য-গীত করে কত গুণীগণ মেলি॥
কপিগণ স্থানে স্থানে মালসাট মারে।
ভ্রূকুটি করিয়া কেহ গানবাদ্য করে॥
কেহ এক পদে চলে অন্যে লুঠে ধূলে।
কেহ কার স্কন্ধে কেহ পৃষ্ঠে চাপি' চলে।
এই নানাক্রমে রাত্রি হইল প্রভাত।
ব্রাহ্মী মুহূর্ত্তে গাত্র তুলি রঘুনাথ॥
মুখ ধৌত করিয়া তারপর প্রাতঃস্নান।
কৃতাহ্নিক হয়া মুনি আসেন সে স্থান॥
পূর্ব্বাহ্নতে বিল্বমূলে যাইয়া শ্রীহরি।
পার্ব্বতীর পূজন করেন প্রীতি করি।
নবমী দশমী একাদশী কি দ্বাদশী।
ত্রয়োদশী চতুর্দ্দশী অমা হৈল আসি।

শুক্ল প্রতিপদ গেলা দ্বিতীয়া তৃতীয়া।
চতুর্থ পত্রিকা কৈলা চতুর্থীর ক্রিয়া॥
পূর্ব্বমতে পঞ্চমীতে পূজিলা পার্ব্বতী।
'বৃহৎ নন্দীকেশ্বর' পূজার পদ্ধতি॥
দ্বাদশ দিবস পূজা কৈলা যথাক্রমে।
প্রত্যহ থাকেন রাম সংযম নিয়মে॥
প্রভুর আদেশ পেয়ে সুগ্রীব রাজন।
বিবিধ বিভোগে বিপ্রে করান ভোজন॥
ষাটি-সহস্রেক মুনি মুনিপত্নী যত।
যার যে ভোজন রুচি দেন তার মত॥
তার পর মনঃকর ষষ্ঠীপূজা বিধি।
যে বিধান করিয়া পূজিলা কৃপানিধি॥
জ্যেষ্ঠাতারাযুত ষষ্ঠী তিথি হৈলা তথি।
সে দিবসে অধিবাস কৈলা রঘুপতি॥
সুপ্রভাতে পূর্ব্বমতে বিল্ব বৃক্ষ সেবি।
তাহাতে অর্চ্চন প্রভু কৈলা উমা দেবী॥
নব পত্রী সননে লাগয়ে বস্ত্র নয়।
যত্ন করি জনার্দ্দন করিলা সঞ্চয়॥
কদলী দাড়িম্ব ধান্য কচু মানপত্র।
হরিদ্রা অশোক বিল্ব জয়ন্তী পবিত্র॥
অপূর্ব্ব অক্ষয় পত্র নয় বস্তু আনি।
পত্রিকা সৈলন কৈলা দেব রঘুমণি॥
পাটের রজ্জুতে দিব্য হরিদ্রা মিশ্রিতে।
নয় স্থানে বদ্ধ কৈলা পরম যত্নেতে॥
শ্বেতাপরাজিতা গুচ্ছ তাথে বেষ্টাইল।
নব পত্রী নির্ম্মাইয়া শঙ্খ বাদ্য কৈলা।
স্বর্ণ পৃষ্ঠে রাখিলেন প্রতিমা নিকটে।
আচ্ছাদিত কৈলা তাথে চারু চিত্রপটে॥
সায়ংকালে আদি সেই বেল্ব তরুমূলে।
অধিবাস শ্রীনিবাস কৈলা কুতূহলে॥
তাপর আসিয়া প্রতিমার সন্নিধানে।
নব পত্রী অধিবাস করেন যতনে॥
দ্বিজ জগদ্রাম ভণে ভাবিয়া ভবানী।
সংসার-সিন্ধুতে শিবে হইবে তরিণী॥

বাকল-বাস পরি, তার উত্তরী' করি
প্রভু বসিলা কুশাসনে।
ভালে গঙ্গার ফোঁটা, মস্তকে বদ্ধজটা,
বিপ্রঘটা চারি পানে ॥
দক্ষিণে বৃহস্পতি, লইয়া সে পদ্ধতি,
করেন সকল বিধান।
শ্রীরাম কুশহস্ত, উত্তর মুখে স্বস্ত,
আচম্ভ যথাবিধ জ্ঞান ॥
স্বস্তি বাচন-বিধি, স্মরিয়া মাধবাদি,
করিলা বিঘ্ন বিনাশন।
বামেতে বাক্য পাত্র, তাহাতে দর্ভপত্র,
ত্রিকোণ উপরি স্থাপন ॥
ত্রিভাগ পূর্ণ জলে, অক্ষত দুর্ব্বাদলে,
করিলা তীর্থ আবাহন।
নৈবেদ্য স্বদক্ষিণে, কুসুম সুচন্দনে,
রাখিলা দেব নারায়ণ ॥
করিলা ভূতশুদ্ধি অঙ্গের ন্যাস বিধি,
মাতৃকা করিলা তা'পর।
যতনে দেব হরি, ঋষ্যাদি ন্যাস করি,
করিলা শুদ্ধ কলেবর ॥
শ্রীদুর্গা-মন্ত্র জপি, রাঘব ধর্ম্মরূপি,
শোধন করিল সমস্ত।
ঘন সে ঘণ্টাধ্বনি, করেন রঘুমণি,
সাত্বিক পূজা সুপ্রশস্ত ॥
বেদিকা দিব্যোপরি, অষ্ট সুদল করি,
মণ্ডল পূজিলেন তূর্ণ।
কণক সুকলসে হরসে সুমানসে,
জলেতে ঘট কৈলা পূর্ণ ॥
আম্রের পল্লব, শ্রীরঘুবল্লভ,
গুবাক সহিত অর্পণ।
বৃহস্পতির উক্তি, বিহিত পূর্ব্ব যুক্তি,
লইয়া করেন অর্চ্চন ॥
শ্রীদুর্গা-প্রীতি-মনা, সংকল্প সুরচনা,
জানকী-উদ্ধার কারণ।
গণেশ কি দিনেশ, অনল বিষ্ণু ঈশ,
পার্ব্বতী কৈলা আবাহন ॥
সূর্য্যাদি গ্রহগণ, করিয়া আবাহন,
ইন্দ্রাদি দশ দিক্‌পাল।
সাঙ্গোপাঙ্গ সনে, সায়ুধ সবাহনে,
পূজেন পরম দয়াল ॥
ষোড়শ উপচারে, পূজিয়া এ সবারে,
প্রবৃত্ত হৈলা অধিবাসে।
মুনির দারা যত, সে কালে উপস্থিত,
প্রতিমা বেড়ি' চারি পাশে ॥
মৃত্তিকা গন্ধঘৃত, সিন্দুর শঙ্খযুত,
কুসুম কজ্জল রোচনা।
সিদ্ধান্ন তাম্র রৌপ্য, দর্পণশিলা দীপ,
ধান্য দধি ফল সোনা ॥
স্বস্তিক সে সিদ্ধার্থ, প্রশস্ত শুদ্ধ পাত্র,
অমৃত অঙ্গুলি অগ্রে।
আদৌ ঘটেতে দিয়া, পত্রিকা পরশিয়া
মৃণ্ময়ে দেন অনুশীঘ্রে ॥
পূজিতে দেবী চণ্ডী মন্ত্র বাইশ কাণ্ডী,
পড়িয়া কৈলা অধিবাস।
ব্রাহ্মণীগণ মিলি, করয়ে উলুলুলী,
ধ্বনিতে ভেদিল আকাশ ॥
কিষ্কিন্ধ্যা রাজ্য মাঝে, বিবিধ বাদ্য বাজে,
শঙ্খ করতাল কাঁসী।
ঢক্কা ঢোল খোল, সাহিনী সুমর্দ্দল,
রণশিঙ্গা কাড়া বাঁশী ॥
দামামা দুন্দুভি, ডমরু ডিবি ডিবি,
রবাব থমক ঝর্ঝরী।
সেবাক করতাল, ডক্ক বাজে তাল,
কম্পমান হইল পুরী ॥
অমৃত থঞ্জরী, বাজয়ে ভেরী তুরী,
সারিঙ্গা তম্বুরা রসাল।
বেণু বীণা বাজে, দেবী-মণ্ডপ মাঝে,
সুরস করিলা সভাল ॥

জগত দুর্মতি, তাহার নিষ্কৃতি,
না দেখি ভব সংসারে।
দেবীর অধিবাস, রচিল করি আশ,
নিদানে তারিণী যে করে॥

## দেবী-আনয়নের আয়োজন ও ষষ্ঠীপালা-সমাপ্তি।

অধিবাস করি হরি হইলা সুস্থির।
পত্রের কুটিরে গেলা দেব রঘুবীর॥
মুনিগণ গমন করিলা বাসা-ঘরে।
ফলাহার কৈলা দুই ভাই সমাদরে॥
একালে সুগ্রীব কন দেব সনাতন।
কালি ঊষাকালে মৈত্র করিহ গমন॥
আদর করিয়া উমা মায়েরে আনিতে;
সসৈন্য সহিত চল গজ-বাজী-যুতে॥
রবিবারে গজপৃষ্ঠে আনিব ভবানী।
করীব করিবে সজ্জা অপূর্ব্ব আপনি॥
প্রহরেক রাত্রিশেষ থাকিবেক যবে।
নানা বাদ্যভাণ্ড ল'য়া সেজে এস তবে॥
যে পথে আনিতে যাবে আসিবেন যাথে
উচ্চ নীচ ঘুচাইব রাত্রির মধ্যেতে।
চন্দনের ছড়া দিয়া করিবে লেপন।
কুসুম বিছা'বে তাথে করিয়া যতন॥
মার্গের দুভিতে রোপ স-ফল কদলী।
তার তলে পূর্ণঘট ঘৃত-দীপ জ্বালি'॥
মণ্ডপ হইতে হ্রদ পরিমাণ সীমা।
ধ্বজ বসাইবে শ্বেত-পিঙ্গল-লালিমা॥
অতি উচ্চ ধ্বজ দুই ভিতরে থুইবে।
তদুপরি সারি সারি বনমালা দিবে॥
চন্দ্রাতপ টাঙাইবে আকাশ মার্গেতে।
রবির কিরণ যেন আচ্ছাদয়ে তাথে।
তাহার ছায়াতে মাকে আনিব আদরে।
কায়মনোবাক্য ঐক্যে পূজ অম্বিকারে॥
ভক্তিতে ভবানীরে ভাবিল এ ভারতে।
চতুর্ব্বর্গ দেন যে মা আপনা হইতে॥
কালি হতে চারি দিন মহা মহোৎসব।
ইথে বিঘ্ন হ'লে সখা পীড়া অসম্ভব॥
ক্ষুদ্র দোষে ছিল হলে ভদ্র নাহি তাথে।
অতএব সদা সাবধান হবে ইথে॥
একথা শুনিয়া তথা সুগ্রীব রাজন।
পুলকে পূরিত হয়া বলেন বচন॥
শুন সনাতন সব তোমাতে বিদিত।
পূজা প্রকাশিয়া কৈলে জগতের হিত॥
দীনবন্ধু কৃপাসিন্ধু তেঁই নাম ধর।
জগতের কাজ নিজগুণে নাশ কর॥
আমি কপি পশুরূপী কিবা মোর জ্ঞান।
কিঙ্করেতে কৃতকৃত্য কৈলে ভগবান॥
যে যে বল সে সকল করিব নিশ্চয়।
ভাল মন্দ তুমি জান শুন কৃপাময়॥
এই বলি আলা চলি সুগ্রীব রাজন।
আয়োজন কৈলা যে বলিলা নারায়ণ॥
ষষ্ঠি দিবসের গান এই পরিসীমা।
এ প্রসঙ্গ শ্রবণে প্রসন্ন হন উমা॥
যে গায় গাওয়ায় ভাবে শুনে যত জনা।
নিত্যানন্দময়ী মাতা করেন করুণা॥
দ্বিজ জগদ্রাম দুর্গাপঞ্চরাত্রি গায়।
হরি-ধ্বনি কর ষষ্ঠীপালা হৈল সায়॥

সম্পূর্ণ।

# প্রাচীন কবির গ্রন্থাবলী।

## দ্বিতীয় ভাগ।

গোবিন্দদাস।

# গোবিন্দদাস।

## বন্দনা।

চম্পক শোণ কুসুম কনকাচল
জীতল গৌরতনুলাবনিরে।
উন্নত গীম সীম নাহি অনুভব
জগমনোমোহন ভাঙনীরে॥
জয় শচী-নন্দন ত্রিভুবন বন্দন
কলিযুগ-কাল-ভুজগ-ভয়-খণ্ডন রে। ধ্রু॥
বিপুল পুলক-কুল আকুল কলেবর
গর গর অন্তর প্রেম ভরে।
লহু লহু হাসনী গদ গদ ভাষণী
কত মন্দাকিনী নয়নে ঝরে॥
নিজ-রসে নাচত নয়ন ঢুলায়ত
গায়ত কত কত ভকতহিঁ মেলি।
যো রসে ভাসি অবশ মহীমণ্ডল
গোবিন্দদাস তহিঁ পরশ না ভেলি॥ ৩॥

### বেলোয়ার।

জয় জগতারণকারণ ধাম।
আনন্দকন্দ নিত্যানন্দ-নাম। ধ্রু॥
ডগমগ লোচন কমল ঢুলায়ত
সহজে অথির গতি জিতি মাতোয়ার।
ভাইয়া অভিরাম বলি ঘন ঘন ডাকই
গৌরপ্রেমভরে চলই না পার॥
গদ গদ আধ মধুর বচনামৃত
লহু লহু হাস-বিকাশিত গণ্ড।
পাষণ্ডখণ্ডন শ্রীভুজমণ্ডন
কনকখচিত অবলম্বন-দণ্ড॥
কলি-যুগ-কাল ভুজগম দংশল
দগধল স্থাবর জঙ্গম দেখি।
প্রেম সুধারস জগ ভরি বরিখল
গোবিন্দদাসকে কাঁহে উপেখি॥

### গৌরী।

নন্দনন্দন গোপীজনবল্লভ
রাধানায়ক নাগর শ্যাম।
সো শচীনন্দন নদীয়া পুরন্দর
সুর মুনিগণ মনোমোহন ধাম॥
জয় নিজকান্তা কান্তি কলেবর
জয় জয় প্রেয়সী ভাববিনোদ।
জয় ব্রজসহচরী লোচনমঙ্গল
নদীয়া বধূজন নয়ন আমোদ॥
জয় জয় শ্রীদাম সুদাম সুবলার্জ্জুন
প্রেমপ্রবর্দ্ধন নবঘনরূপ।
জয় রামাদি সুন্দর প্রিয় সহচর
জয় জয় মোহন গৌর অনুপ॥
জয় অতিবল বলরাম প্রিয়ানুজ
জয় জয় নিত্যানন্দ আনন্দ।
জয় জয় সজ্জন গণ ভয় ভঞ্জন
গোবিন্দদাস আশ অনুবন্ধ॥

জয় জয় শ্রীশ্রীনিবাস গুণধাম।
দীন হীন তারণ প্রেম রসায়ন
ঐছন মধুরিম নাম। ধ্রু॥
কাঞ্চনবরণ হরণ তনু সুললিত
কৌষিক বসন বিরাজে।
প্রেম নাম কহি কহত ভাগবতে
ঐছে বরণ তনু সাজে॥
নিজ নিজ ভকত পারিষদ সঙ্গহি
প্রকটহি চরণারবিন্দ।

নিরবধি বদনে নাম বিরাজিত
রাধেকৃষ্ণ গোবিন্দ ॥
যুগল ভজন গুণ লীলা আস্বাদন
গ্রন্থ কল্পতরু হাতে।
তুয়া বিনে অধমে শরণ কো দেয়ব
গোবিন্দদাস অনাথে ॥

ভটিয়ারি।

জয় রে জয় রে জয় ঠাকুর নরোত্তম
প্রেম-ভকতি-মহারাজ।
যাঁকে মন্ত্রী অভিন্ন কলেবর
রামচন্দ্র কবিরাজ ॥ ধ্রু ॥
প্রেম মুকুট মণি ভূষণ ভাবাবলি
অঙ্গহি অঙ্গ বিরাজ।
নৃপ আসন খেতুর মাহা বৈঠত
সঙ্গহি ভকত সমাজ ॥
সনাতন রূপ কৃত গ্রন্থ ভাগবত
অনুদিন করত বিচার।
রাধামাধব যুগল উজ্জ্বল রস
পরমানন্দ সুখ সার॥
শ্রীসংকীর্ত্তন বিষয় রসে উনমত
ধর্ম্মাধর্ম্ম নাহি মান।
যোগ দান ব্রত আদি ভয়ে ভাগত
রোয়ত করম গেয়ান।
ভাগবত শাস্ত্রগণ যো দেই ভকতি ধন
তাক গৌরব আপ।
সাংখ্য মীমাংসক তর্কাদিক যত
মলিন দেখি পরতাপ।
অভকত চৌর দূরহিঁ ভাগি রহু
নিয়ড়ে নাহি পরকাশ।
দীন হীন জনে দেয়ল ভকতি ধনে
বঞ্চিত গোবিন্দদাস ॥

সুহই।

জয় জয় যদুকুলজলনিধিচন্দ্র।
ব্রজকুল গোকুল আনন্দ কন্দ ॥
জয় জয় জলধর শ্যামর অঙ্গ।
হেলন কল্পতরু ললিত ত্রিভঙ্গ ॥
সুধই সুধাময় মুরলী বিলাস।
জগজনমোহন মধুরিম হাস ॥
অবনী বিলম্বিত বনি বনমাল।
মধুকর ঝঙ্করু ততহি রসাল ॥
তরুণঅরুণ-রুচি পদ অরবিন্দ।
নখমণি নিছনি দাস গোবিন্দ ॥

শ্রীরাগ।

জয় জয় জগজনলোচন ফান্দ
রাধারমণ বৃন্দাবন চাঁদ ॥ ধ্রু ॥
অভিনব নীল জলদ তনু ঢল ঢল
পিঞ্জ মুকুট শিরে সাজনী রে।
কাঞ্চন বসন রতনময় আভরণ
নূপুর রণরণি বাজনী রে ॥
ইন্দীবর যুগ সুভগ বিলোচন
অঞ্চল চঞ্চল কুসুমশরে।
অবিচল কুল রমণীগণ মানস
জর জর অন্তরে মদন ভরে ॥
বনি বনমাল আজানুলম্বিত
পরিমলে অলিকুল মাতি রহুঁ।
বিম্বাধর পর মোহন মুরলী
গাওত গোবিন্দদাস পহুঁ ॥

ভূপালী।

শ্রীপদ কমল সুধারস পানে।
শ্রীবিগ্রহ গুণগণ করি গানে ॥
শ্রীমুখ বচন সুধারস সঙ্গী।
অনুভবি কত ভেল প্রেম তরঙ্গী ॥
রে মন কাহে করসি অনুতাপে।
পহুঁক প্রতাপমন্ত্র করু যাপে ॥ ধ্রু ॥
যে কিছু বিচারি মনোরথে চড়িব।
পহুঁক চরণযুগ সারথি করিব ॥
রথ বাহন করু প্রাণতুরঙ্গ।
আশপাশ পড়ি মোহ তরঙ্গ ॥

লীলাজলধি তীরে চলু ধাই।
প্রেমতরঙ্গে অঙ্গ অবগাই॥
রঙ্গ তরঙ্গী সঙ্গী হরিদাসে।
রতিমণি দেই পূরব অভিলাষে॥
সো রসজলধি মাঝে মণিগেহ।
তহিঁ রহু গোবিন্দ সুশ্যাম দেহ॥
সারথি লেই মিলায়ব তায়।
গোবিন্দদাস গৌরগুণ গায়॥

শ্রীরাগ।

ধ্বজবজ্রাঙ্কুশপঙ্কজকলিতং।
ব্রজবনিতা কুচকুঙ্কুমললিতং॥
বন্দে গিরিবর ধরপদকমলং।
কমলাকর কমলাঞ্চিতমমলং॥ ধ্রু।
মঞ্জুল মণি নূপুর রমণীয়ং।
অচপল কুল রমণী কমনীয়ং॥
অতিলোহিত মতিরোচিত ভাষং।
মধু মধুপীকৃত গোবিন্দদাসং॥

# পূর্বরাগ।

বরাড়ি।

শ্রীকৃষ্ণের প্রতি।

শুনইতে চমকই গৃহপতি রাব।
তুয়া মঞ্জীর রবে উনমতি ধাব॥
নাহ না চিহ্নই কাল কি গৌর।
জলদ নেহারি নয়নে ঝরু লোর॥
কাহাঁ তুহু গৌরী আরাধলি কান।
জানমু রাই তোহে মন মান॥
স্বামীক শয়ন মন্দিরে নাহি উঠই॥
একলি গহন কুঞ্জ মাহা লুঠই॥
পতিকর পরশে মানয়ে জঞ্জাল।
বিজনে আলিঙ্গই তরুণ তমাল॥
মুরলী নিসান শ্রবণ ভরি পিবই।
গুরুজন বচন শুনই-নাহি শুনই॥

ঐছন মরম গতহুঁ অভিলাষ।
কতহুঁ নিবেদিব গোবিন্দদাস॥

বরাড়ী।

মধুর মধুর তুয়া রূপ।
জগজনলোচন অমিয়া স্বরূপ॥
রূপ চাহি গুণ নহে উন।
সো তনু তেজবি কাহে মহী করি শুন?
সুন্দরি মোহে না কর আন ছন্দ।
হাম বলি জাও তুয়া মুখচন্দ॥
তবহুঁ সফল দিন মোর।
রাই লিউ অব যব কানুক কোর॥
হাম পৈঠব কালিন্দী বারি।
তবহুঁ পূরব মনোরথ তোরি॥
যতন করব হাম সোই।
কানু যৈছে তুয়া বশ হোই॥
গোবিন্দদাস ভালে জান।
কানুক জলত পরাণ॥

নবোঢ়া।

পহিলহি রাধামাধব মেলি।
পরিচয় দুলহ দূরে রহু কেলি॥
অনুনয় করইতে অবনতবয়নী।
চকিত বিলোকনে নখে লিখু ধরণী॥
অঞ্চল পরশিতে চঞ্চল কাম।
রাই করল পদ আধ পয়ান॥
বিদগধ মাধব অনুভব জানি।
রাইক চরণে পসারল পাণি॥
করে কর বারইতে উপজল প্রেম।
দারিদ ঘট ভরি পাওল হেম॥
হাসি দরশি মুখ আগোরলি গোরী।
দেই রতন পুন লেয়ল চোরি॥
ঐছন নিরুপম পহিল বিলাস।
আনন্দে হেরত গোবিন্দদাস॥

ভূপালী।

সুরত পিয়াসে ধরল পহু পাণি।
করে কর বারই তরল নয়ানী॥
হঠপরিরম্ভণে পরশিত গাত।
নহি নহি বলি ঢুলায়ত মাথ॥
অভিনব মদন তরঙ্গিনী বাই।
শ্যাম মাতঙ্গ রঙ্গ অবগাই॥ ধ্রু॥
চুম্বনে সঙ্কোচ লোচন তার।
পিবইতে অধর রচই শীৎকার॥
নখর পরশে ধনি চমকই গোরী।
দংশইতে চমকি উঠয়ে তনু মোরি॥
কহইতে কত গদগদ পদ আধ।
আন মনে মনসিজ উনমাদ॥
তৈখনে রোখত রতি পরসাদ।
গোবিন্দদাস কহ রস মরিযাদ॥

গান্ধার।

কালিদমন দিন মাহ।
কালিন্দী কূল কদম্বক ছাহ॥
কত কত ব্রজ নব বালা।
পেখলু জনু থির বিজুরিক মালা॥
তোহে কহো সুবল সাঙ্গাতি।
তব ধরি হাম না জানি দিবা রাতি॥
তহিঁ ধনী মণি দুই চারি।
তঁহি মনমোহিনী এক নারী॥
সো রহু মঝু মনে পৈঠি।
মনসিজ ধুমে ঘুম নাহি দিঠি॥
অনুক্ষণ তহিক সমাধি।
কো জানে কৈছন বিরহ বিয়াধি॥
দিনে দিনে ক্ষীণ ভেল দেহা।
গোবিন্দদাস কহ ঐছে নবলেহা॥

সুহই।

রতন মন্দির মাহা বৈঠল সুন্দরী
সখি সঙ্গে রঙ্গ পরচার॥
হসইতে খসয়ে কত যে মণি মোতিম
দশন কিরণ অব ছায়॥
শুন সজনি কহইতে না রহে লাজ।
সো বরনারী হামারি মন-বারণ
বান্ধল কুচগিরি মাঝ॥
মঝু মুখ হেরি ভরম ভরে সুন্দরী
ঝাঁপই ঝাঁপল দেহা।
কুটিল কটাক্ষ বিশিখে তনু জর জর
জীবনে না বান্ধই থেহা॥
করে করজোরি মোরি তনু সুন্দরী
মোহে হেরি সখী কর কোর।
গোবিন্দদাস ভণ তৈঁই নন্দনন্দন
দোলত মদন হিলোর। ৫॥

বড়াড়ী।

কতয়ে কলাবতী যুবতী সুমুরতি
নিবসতি গোকুল মাহ।
হরি উপহাসি রভসরসে বাহুক
কুটিল নয়নে নাহি চাহ॥
সুন্দরি অতয়ে করিয়ে অনুমান।
শুভক্ষণে আমি বরত তুহুঁ ছোড়ল
নারীবরত নিল কান॥ ধ্রু॥
তুয়া নিজ নাম গান ঘন গাবই
সো এক আথর রঙ্গ।
শুনইতে রাত রতন রতি রাতুল
চমকই তোহারি আতঙ্গ॥
তুয়া গুণ গান, ঘন কত গাবই
আর কত মূরলী নিশান।
সহচরী কোরে, ভোরি তোহেঁ ডাকই
গোবিন্দদাস পরমাণ॥

শ্রীরাগ ৭

নীরদ নয়ানে নব ঘন সিঞ্চনে
পূরল মুকুল অবলম্ব।
স্বেদ মকরন্দ বিন্দু বিন্দু চুয়ত
বিকসিত ভাবকদম্ব।

কি পেখলু নটবর গৌরকিশোর।
অভিনব হেম কলপতরু সঞ্চরু
সুরধুনী তীরে উজোর ॥ ধ্রু।
চঞ্চল চরণ- কমলতলে ঝঙ্করু
ভকত ভ্রমরগণ ভোর।
পরিমল লুবধ সুরাসুর ধাবই
অহর্নিশি রহত আগোর ॥
অবিরত প্রেম রতন ফল বিতরণে
অখিল মনোরথ পূর।
তাকর চরণে দীনহীন বঞ্চিত
গোবিন্দদাস রহু দূর ॥

বরাড়ী।

নিশসি নিহারসি ফুটল কদম্ব।
করতলে বদন সঘন অবলম্ব ॥
ক্ষণে তনু মোড়সি করি কত ভঙ্গ।
অবিরল-পুলক মুকুল ভরু অঙ্গ ॥
এ ধনি মোহে না করু অরু ছন্দ।
জানল ভেটলি শ্যামক চন্দ ॥
ভাব কি গোপসি গোপত না রহই।
মরমক বেদন বদনে সব কহই ॥
যতনে নিবারসি নয়ানক লোর।
গদগদ শবদে কহসি আধ বোল ॥
আন ছলে অঙ্গ নয়ান ছলে পন্থ।
সঘনে গতাগতি করসি একান্ত।
দূরে রহু গুরুজন গৌরব লাজ।
গোবিন্দদাস কহ পড়ল অকাজ ॥

গান্ধার।

চল চল সজল জলদ তনু সোহন
মোহন চরণ সাজ।
অরুণ নয়ন গতি বিজুরি চমক জিতি
দগধল কুলবতী লাজ ॥
সজনি যাইতে পেখলু কান।
তবধরি জগভরি ভরল কুসুম শর
নয়ানে না হেরিয়ে আন ॥ ধ্রু ॥
মঝু মুখ দরশি বিহসি তনু মোড়ই
বিগলিত মোহন বংশ।
না জানিয়ে কোন মনোরথ আকুল
কিশলয় দলে করু দংশ ॥
অতয়ে সে মঝু মন জগতহি অনুখণ
দোলত চপল পরাণ।
গোবিন্দদাস মিছাই আশোয়াস
অবহুঁ না মিলল কান ॥

ধানশী।

চূড়ক চূড় ময়ূর শিখণ্ডক
মণ্ডিত মালতীমালে।
সৌরভে উনমত ভ্রমরা ভ্রমরী কত
চৌদিকে করত ঝঙ্কারে ॥
সজনি কো কহে কান অনঙ্গ।
কেলি কদম্ব তলে সো রতি নায়ক
পেখলু নটবরভঙ্গ ॥
বরিখই বিষম শর নয়ন তূণ ভর
সঙ্কুচ ভাঙ কামানে।
নাগরী নারী মরম মাহা হানই
লেখই না পারই আনে ॥
শ্রুতিমূলে চঞ্চল মণিময় কুণ্ডল
দোলত মকর আকার।
গোবিন্দদাস অতয়ে অনুমানল
মদনমোহন অবতার ॥

শ্রীরাগ।

মরকত দরপণ বরণ উজোর।
হেরইতে প্রতি অঙ্গ অনঙ্গ আগোর ॥
না বুঝল কি কহল অরুণ নয়ানে।
হানল অতয়ে কুসুম শরবাণে ॥
এ সখি কাহে ভেটল নন্দনন্দন।
মন্দির গহন দহন ভেল চন্দন ॥
তৈখনে দক্ষিণ পবন ভেল বাম।
সহই না পারিয়ে হিমকর নাম ॥

সাজহ শেজ কমলদল পাতি।
কুলবতী যুবতী লেউ নিজ শাতি॥
তাহি রহল মন লোচন লাগি।
ধৈরজ লাজ গেল দুহু ভগি॥
কি ফল একল বিকল পরাণ।
গোবিন্দদাস কহ মিলব কান॥

বালা ধানশী।

হেরইতে হেরি না হেরি।
পুছইতে কহই না কহ পুন বেরি॥
চতুর সখী সঞে বসই।
রস পরিহাসে হসই না হসই॥
পেখলু ব্রজ নব নারী।
তরুণিম শৈশব লখই না পারি॥
হৃদয় নয়ন গতি রীতে।
সো কিয়ে আন নহত পরতীতে॥
ঐছন হেরইতে গোরী।
হঠ সঞে পৈঠল মন মাহা মোরি॥
তবহিঁ কুসুম শর জোরি।
ছুটল বাণ ফুটল হিয়ে মোরি॥
গোবিন্দদাস চিতে জাগ।
চাঁদকি লাগি সুরয উপরাগ॥

বালা ধানশী।

যাহা যাঁহা নিকসয়ে তনু-তনুজ্যোতি।
তাঁহা তাঁহা বিজুরি চমকময় হোতি॥
যাঁহা যাঁহা অরুণ চরণ যুগ চলই।
তাঁহা তাঁহা থলকমলদল খলই॥
দেখ সখি কো ধনী সহচরী মেলি।
হামারি জীবন সঞে করতহি খেলি॥ ধ্রু॥
যাঁহা যাঁহা ভঙুর ভাঙ বিলোল।
তাঁহা তাঁহা উছলই কালিন্দী হিলোল॥
যাঁহা যাঁহা তরল বিলোচন পড়ই।
তাঁহা তাঁহা নীলউৎপল বন ভরই॥
যাঁহা যাঁহা হেরিয়ে মধুরিম হাস।
তাঁহা তাঁহা কুন্দ কুমুদ পরকাশ॥
গোবিন্দদাস কহ মুগধল কান।
চিহ্নই রাই চিহ্নই নাহি জান॥

কেদার।

অভিনব গোরী বসতি পতিগেহ।
ঘর সঞে করয়ে নবীন সুলেহ॥
নিবসয়ে নরপতি পরিভয় লাজ।
দোতিক পৈঠয়ে এছন অকাজ॥
কি কহব রে সখী কহই না জান।
পহিল সমাগম রাধা কান॥ ধ্রু॥
যব ধনী যতনে কান্থ সঞে ভেট।
অবনত-নয়ানে বয়ান করু হেট॥
যব তুঁহু সোঁপল করে কর আপি।
সাধসে ধরল দুহুঁক তনু কাঁপি॥
যব দুহুঁ পায়ল মদন-শয়ান।
না জানিয়ে কৈছে কয়ল পাঁচবাণ।
গোবিন্দদাস কহ তুহুঁ সে সেয়ানী।
হরি করে সোঁপিল হরিণী-নয়ানী॥

ধানশী।

সুন্দরি তুহুঁ বড়ি হৃদয় পাষাণ॥
তুয়া লাগি মদন শরানলে পীড়িত
জীবইতে সংশয় কান॥ ধ্রু॥
বৈঠলি তরুতলে পন্থ নেহারই
নয়ানে গলয়ে ঘন লোর।
"রাই" "রাই" করি সঘনে জপয়ে হরি
তুয়া ভাবে তরু দেয় কোর॥
শীতল নলিনীদল তাহে মলয়ানিল
আগোরে লেপই অঙ্গ।
চমকি চমকি হরি উঠত কত বেরি
হানত মদন-তরঙ্গ॥
চলহ বিপিনে ধনি রমণী শিরোমণি
ঝাট করি ভেটহ কান।
গোবিন্দদাসের বাণী তুরিতে চলহ ধনি
কান্থ ভেল বহুত নিদান॥

বামোদ।

গৌরবরণ তনু শোহন মোহন
সুন্দর মধুর সুঠাম।
অনুপম অরুণ কিরণ জিনি অম্বর
সুন্দর চারু নয়ান॥

পেখলু গৌরাঙ্গচন্দ্র বিভোর।
কলি যুগ কলুষ তিমিরবরনাশক
নবদ্বীপ চাঁদ উজোর॥ ধ্রু॥

ভাবহি ভোর ঘোর দুহুঁ লোচন
মোচন আনন্দবন্ধ।
নব নব প্রেমভর বর তনু সুন্দর
উয়ল ভকত জন সঙ্গ॥

লহু লহু হাস ভাষ মৃদু বোলত
শোহত গতি অতি মন্দ।
দীনজনে নিজ বীজ দেই সব তারব
বঞ্চিত দাস গোবিন্দ॥

শ্রীরাগ।

শচীর কোঙর গৌরাঙ্গ সুন্দর
দেখিনু আঁখির কোণে।
অলখিতে চিত হরিয়া লইল
অরুণ নয়ান বাণে॥

সই মরম কহিনু তোরে।
এতেক দিবসে নদীয়া নগরে
নাগরী না রবে ঘরে॥ ধ্রু॥

রমণী দেখিয়া হাসিয়া হাসিয়া
রসময় কথা কয়।
ভাবিয়া চিন্তিয়া মনে দঢ়াইনু
পরাণ রহিবার নয়॥

কোন পুণ্যবতী যুবতী ইহার
বুঝয়ে রসবিলাস।
তাহার চরণে হৃদয় ধরিয়া
কহয়ে গোবিন্দ দাস॥

শ্রীরাগ।

চিকণ কালা গলায় মালা
বাজন নূপুর পায়।
চূড়ার ফুলে ভ্রমর বুলে
তেরছ নয়ানে চায়॥

কালিন্দীর কূলে কি পেখনু সই
ছলিয়া নাগর কান।
ঘর মু যাইতে নারিনু সই
আকুল করিল প্রাণ॥

চাঁদ ঝলমলি ময়ূরের পাখা
চূড়ায় উড়য়ে বায়।
ঈষৎ হাসিয়া মধুর বাঁশরী
মধুর মধুর গায়॥

রসের ভরে অঙ্গ না ধরে
কেলিকদম্বের হেলা।
কুলবতী সতী যুবতী জনার
পরাণ লইয়া খেলা॥

শ্রবণে চঞ্চল মকর-কুণ্ডল
পিন্ধন পিঙল বাস।
রাঙ্গা উৎপল চরণযুগল
নিছনি গোবিন্দদাস॥

শ্রীরাগ।

ঢল ঢল কাঁচা অঙ্গের লাবণী
অবনী বহিয়া যায়।
ঈষৎ হাসির তরঙ্গ হিলোলে
মদন মুরছা পায়॥

কিবা সে নাগর কি খেনে দেখিনু
ধৈরজ রহল দূরে।
নিরবধি মোর চিত বেয়াকুল
কেন বা সদাই ঝুরে॥

হাসিয়া হাসিয়া অঙ্গ দোলাইয়া
নাচিয়া নাচিয়া যায়।
নয়ান-কটাক্ষে বিষম বিশিখে
পরাণ বিন্ধিতে ধায়॥

মালতী ফুলের মালাটি গলে
হিয়ার মাঝারে দোলে।
উড়িয়া পড়িয়া মাতল ভ্রমর
ঘুরিয়া ঘুরিয়া বুলে॥
কপালে চন্দন ফোঁটার ছটা
লাগিল হিয়ার মাঝে।
না জানি কি ব্যাধি মরমে বাধল
না কহি লোকের লাজে॥
এমন কঠিন নারীর পরাণ
বাহির নাহিক হয়।
না জানি কি জানি হয়ে পরিমাণ
দাস গোবিন্দে কয়॥

# শ্রীকৃষ্ণের দশদশা।

সুহই।

চম্পকদাম হেরি, চিত অতি কম্পিত
লোচনে বহে অনুরাগ।
তুয়া রূপ অন্তর, জাগয়ে নিরন্তর
ধনি ধনি তোহারি সোহাগ॥
বৃষভানুনন্দিনী, জপয়ে রাতি দিনি,
ভরমে না বোলয়ে আন।
লাখ লাখ ধনী, বোলয়ে মধুর বাণী,
সপনে না পাতয়ে কাণ॥
"রা" কহি "ধা" পহুঁ, কহই না পারই,
ধারা ধরি বহে লোর।
সোই পুরুখমাণ, লোটায় ধরণী পুনি,
কো কহ আরতি ওর॥
গোবিন্দদাস তুয়া চরণে নিবেদল,
কানুক ঐছে সম্বাদ।
নিচয়ে জানহ, তছু দুঃখ খণ্ডক,
কেবল তুয়া পরসাদ॥

আড়ানা।

কাঞ্চন-যূথী-কুসুম-লই গোরি।
নিরমই মুরতি যতন করি তোরি॥
তুয়া অনুভাবে আলিঙ্গই তায়।
সো তনু তাপে ভসম ভই যায়॥
শুন শুন ও বৃষভানু-কুমারি।
তুয়া বিরহানলে জলত মুরারি॥
শ্যামর নীল উৎপল দল অঙ্গ।
লোরে না হেরয়ে নয়নতরঙ্গ॥
বিগলিত মুরলী কুরলি রহু দূর।
অনুখণ মদন দহন পরিপূর॥
বিছুরল পিঞ্ছ মুকুট পরিপাটি।
সহচরে মেলি মরত জীউ কাটি॥
জীউ রহত অব তুয়া রস আশে।
তোহারি চরণে কহে গোবিন্দদাসে॥

সুহই।

গহন বিরহক লাগি॥
রজনী পোহায়ই জাগি॥
করতহিঁ তোহারি ধেয়ান।
তো বিনে আকুল কান॥
শীতল পীত নিচোল।
তোহারি ভরমে করু কোর॥
সো রস পরশ না পাই।
মুরছিত ধরণী লোটাই॥
মনমথ মদন তরঙ্গ।
ঘন ঘন মোড়ই অঙ্গ॥
কহতহি গদ গদ ভাষ।
না বুঝল গোবিন্দদাস॥

আড়ানা।

মুদিত নয়নে হিয়া ভুজযুগ চাপি।
শুতি রহল হরি কছু না আলাপি॥
পরসঙ্গে কহলহি নামহি তোরি।
তবহি মেলিয়া আঁখি চাহে মুখ মোরি॥
সুন্দরি ইথে নাহি কহ আন ছন্দ।
তোহে অনুরত ভেল শ্যামর চন্দ॥
যোই নয়ান ভঙ্গী না সহে অনঙ্গ।
সোই নয়নে এবে লোর তরঙ্গ॥

যোই অধরে সদা মধুরিম হাস ।
সোই নীরস ভেল দীর্ঘ নিশ্বাস ॥
বিদ্যাপতি কহ মিছু নহ ভাতি ।
গোবিন্দদাস রহু তহি কুত সাথি ॥

কেদার ।

ধরি সখী আঁচর ভই উপচঙ্ক
বৈঠি না বৈঠয়ে হরি পরিযঙ্ক ॥
চলইতে আলী চলই পুন চাহ ।
রস অভিলাষে আগোরল নাহ ॥
লুবধ মাধব মুগধিনী নারী ।
ও অতি বিদগধ এ অতি কোঙারি ॥
পরশিতে তরসি করহি কর ঠেলই ।
হেরইতে বদন নয়নজল গলই ॥
হঠ পরিরম্ভণে থরহরি কাঁপি ।
চুম্বনে বদন পটাঞ্চলে ঝাঁপি ॥
শুতলি ভীত পুতলী সম গোরী ।
চিত নলিনী অলি রহই আগোরি ॥
গোবিন্দদাস কহই পরিণাম ।
রূপকে কূপে মগন ভেল কাম ॥৫৪, ১০০॥

তথা ।

গৌরতে আগরি রাই সুনাগরী
কনকলতা সম সাজ ।
হরি চন্দন বলি কোরে আগোরল
কুঞ্জে ভুজঙ্গমরাজ ॥
অব কিয়ে করব উপায় ।
কাল ভুজগ কোরে ছোড়ি মুগধ সখী
গমন যুগতি না জুয়ায় ॥
চন্দ্রক চারু কণাগণ মণ্ডিত
বিষমাঙ্কণ দীঠ ।
রাইক অধর লুবধ অনুমানিয়ে
দশনক দংশন মীঠ ॥
এক সন্দেহ মীতকে ভীতহি
পুলকিনী কাঁপই রাই ।
গোবিন্দদাস কহ মেলি সবহু সখী
বুঝাই রস অবগাই ॥

## শ্রীমতীর দশদশা ।

কড়ুখা ।

তুয়া অপরূপ রূপ হেরি দূর সঞে
লোচন মন দুহুঁ ধাব ।
পরশক লাগি জাগি তনু অন্তর
জীবন রহ কিয়ে যাব ॥
মাধব তোহে কি কহব কহি ভঙ্গী ।
প্রেম অগেয়ান দহনে ধনী পৈঠলি
জনু তনু দহই পতঙ্গী ॥
কহইত সম্বাদ কহই না পারই,
কৈছে বিশোয়াসব বালা ।
অনুখণ ধরণী শয়নে কত মেটব
সুতনু অতনুশর জ্বালা ॥
কালিন্দী-কূল কদম্ব কানন
নামে নয়নে ঝরু বারি ।
গোবিন্দদাস সহই অব মাধব
কৈছে জীয়ব বরনারী ॥

বরাড়ী ।

"মাধব ধৈরজ না কর গমনে ।
তোঁহারি বিরহে ধনী জরজর অন্তর
মানস মিলল শমনে ॥ ধ্রু ॥
ধূলি ধূসর ধনী ধৈরজ না রহ
ধরণী শুতল তরমে ।
মুকত কবরীভার হার তেয়াগল
তাপিত ভূষিত পরাণে ॥
বিগলিত অম্বর সম্বর নহে ধনী
স্বরসুতা স্রবে নয়ানে ।
কমলজ কমলেই কমলজ ঝাঁপল
সোই সরজ বর বয়ানে ॥
না বোলই ধনী ধরণীতলে লুবতলি
প্রাণ প্রবোধ না মানে ।

কহই চতুরা ধনী আব কিয়ে হোয় জানি
গোবিন্দদাস পরমাণে॥

ধানশী।

কাঞ্চন গোরী ভোরী বৃন্দাবনে
খেলই সহচরী মেলি।
তুয়া দিঠি মিঠি গরলে তনু ভারল
তৈখনে শ্যামরী ভেলি॥
মাধব সো অবিচল কুলবামা।
মরমহি গোই বোই দিন যামিনী
গুণি গুণি তুয়া গুণগামা॥ ধ্রু॥
গুরুজন অবুধ মুগধমতি পরিজন
অলখিত বিষম বেয়াধি।
কি করব ধনী মণি মন্ত্র মহৌষধ
লোচনে লাগল সমাধি॥
ক্ষণে ক্ষণে অঙ্গ ভঙ্গ তনু মোড়ই
কহত ভরমময় বাণী।
শ্যামর নামে চমকি তনু ঝাঁপই
গোবিন্দদাস কিয়ে জানি॥

সুহই।

আচরে মুখশশী গোয়।
ঝর ঝর লোচনে রোয়॥
কারণ বিনু ক্ষণে হসই।
উতপত দীর্ঘ নিশসই॥
শুন শুন সুন্দর শ্যাম।
প্রেমক ইহ পরিণাম॥
তাতল তনু নাহি টুটই।
সতত মতহীলে লুঠই॥
কাহক কছু নাহি কহই।
কো অছু বেদন সহই॥
জগভরি কুলবতী বাদ।
কা দেই করই সম্বাদ॥
গোবিন্দদাস আশোয়াসে।
জীবই তুয়া অভিলাষে॥

---

# সম্ভোগ।

কেদার।

কানু বদন হেরি উছলিত অন্তর
লাজে বসনে মুখ ঝাঁপ।
ঈষদবলোকনে ছল ছল লোচন
কেলিসমাগমে কাঁপ॥
দেখ সখি রাইক ঢঙ্গ।
কানুক দরশিতে ঐছে বেয়াকুল
দরশনে ইহচিত রঙ্গ॥ ধ্রু॥
রাই বদন হেরি লুবধল মাধব
কোরে বৈঠায়লি গোরী।
কুচ কর পরশনে চমকি উঠয়ে ধনী
চুম্বনে রহ মুখ মোড়ি॥
ভুজে ভুজে বন্ধন দৃঢ় পরিরম্ভন
অধরে অধর রস নেল।
গোবিন্দদাস পহুঁ পূরল মনোরথ
নব নব সঙ্গম ভেল॥

ধানশী।

নিরমল বদন কমল বর মাধুরী
হেরইতে ভৈগেলু ভোর।
অলখিতে রঙ্গিণী ভাও ভুজঙ্গিনী
মরমহি দংশল মোর॥
সজনি যব ধরি পেখলু রাই।
মদন মহোদধি নিমগন মঝু মন
আকুল কূল নাহি পাই॥ ধ্রু॥
বঙ্কিম হাস বিলোকন অঞ্চলে
মঝু পর যো দিঠি দেল।
কিয়ে অনুরাগিণী কিয়ে বিরাগিণী
বুঝইতে সংশয় ভেল॥
মরমক বেদন মরমহি জানত
সদয় হৃদয় তুহুঁ চাই।
গোবিন্দদাস কহ নিতি নব কৌতুক
মনে লাগল রসবতী রাই॥

ধানশী।

রতন মঞ্জরী ধনী লাবণী সায়র
অধরহিঁ বান্ধুলী রঙ্গ।
দশন কিরণ কত দামিনী ঝলকত
হসইতে অমিয়া তরঙ্গ॥
সজনি যাইতে পেখলুঁ রাই।
মঝু হেরি সুন্দরী ভরমহি চঞ্চল
চকিত চমকি চলি যাই॥ ধ্রু॥
পদ দুই চারি চলই বর নাগরী
রহল নিমিখ শর জোরি।
কুটিল কটাক্ষ কুসুম শর বরিখনে
সরবস লেয়ল মোরি॥
মঝু মন যশ গুণ সুধি মতি সাধস
লেই চলল সব বালা।
গোবিন্দদাস কহই অব মাঁধব
জপতহিঁ তুয়া গুণমালা॥

কামোদ।

কাঞ্চন কমল পবনে উলটায়ল
ঐছন বদন সঞ্চারি।
সরবস লেই পালটি পুন বিন্ধলি
রঙ্গিণী বঙ্ক নেহারি॥
হরি হরি কো দেই দারুণ বাধা।
নয়নক সাধ আধ না পূরল
পালটি না হেরলুঁ রাধা॥ ধ্রু॥
ঘন ঘন আঁচর কুচ কনকাচল
ঝাপই হাসি হাসি হেরি।
জনু মঝু মন হরি কনয়াকুম্ভ ভরি
মুহুরি রাখত কত বেরি॥
যব মন বান্ধল ইন্দ্রিয় ফাঁফর
তাহি মিলল আন আন।
কাঠক মুরতি ঐছে মুরুছায়ত
গোবিন্দদাস পরমাণ॥

বরাড়ী।

সহচরী মেলি চলল বররঙ্গিণী
কালিন্দী করই সিনান।
কাঞ্চন শিরীষ কুসুম জিনি তনু রুচি
দিনকর কিরণে মৈলান॥
সজনি সো ধনী চিতক চোর।
চোরিক পন্থ ভোরি রহশায়লি
চঞ্চল নয়নক ওর॥ ধ্রু॥
কোমল চরণ চলত অতি মন্থর
উতপত বালুক বেল।
হেরইতে হামারি সজল দিঠি পঙ্কজে
দুহুঁ পাদুক করি নেল॥
চিত নয়ন মঝু এ দুহুঁ চোরায়লি
শূন হৃদয় অব মান।
মনমথ পাপ দহনে তনু জারত
গোবিন্দদাস ভালে জান॥

ধানশী।

শুন শুন সুন্দর নাগর রাজ।
সো ধনী বৈঠয়ে গুরুজন মাঝ।
মুগধী কোঙারী কবহুঁ নাহি সঙ্গ।
শুনইতে রোখব ঐছন রঙ্গ।
বিপরীত বাণী কহলি তুহুঁ মোয়।
কৈছনে ঐছন সঙ্গতি হোয়॥
ইথে এক অনুভব আছয়ে তায়।
বিধি যদি তাহে কছু করয়ে সহায়॥
মাধবীকুঞ্জ কুসুম অনুপাম।
তাঁহা তুহুঁ যাই করহ বিশ্রাম॥
হাম অব যাইয়ে রাইক ঠাম।
গোবিন্দদাস কহত পরণাম॥

কেদার।

মঞ্জুল মঞ্জুল নিকুঞ্জ মন্দিরে
সোঙরি সো গুণগাম।
মরম অন্তরে জপয়ে মন্থর
একলি তোহারি নাম॥
রামা হে তেজহ কপট ছন্দ।
মদন হিন্দোলে তো বিনু দোলত
নন্দ নন্দন চন্দ॥

শ্রীরাগ।

চান্দ নেহারি চন্দনে তনু লেপল
তাপ সহই না পার।
ধবল নিচোল বহই না পারই
কৈছে করব অভিসার॥

সুন্দরি তুয়া লাগি সম্বাদল কান।
বিরহক্ষীণ তনু অনুখন জর জর
অব ইথে বিহি ভেল বাম॥
বতনহি মেঘ- মল্লার আলাপই
তিমির পয়ান গতি আশে।
আওত জলদ ততহি উড়ি যাওত
উতপত দীরঘ নিশাসে॥
তুয়া গুণ নাম গাম জপি জীবই
বহু পুলকায়িত দেহা।
গোবিন্দদাস কহ ইহ অপরূপ নহ
যাহা ইহ নব নব লেহা॥

সুহই।

কিয়ে হিমকর কর কিয়ে নীর ঝর ঝর
কিয়ে কুসুমিত পরিযঙ্ক।
কিয়ে কিশলয় কিয়ে মলয় সমীরণ
অনতহিঁ চন্দন পঙ্ক॥

সুন্দরি কানু জীয়ে তুয়া পরসঙ্গে।
নাগরী কোরে সোঙরি তোহে মুরছই
নয়নহি লোর তরঙ্গে॥ ধ্রু॥
জনু নব জলধর ধরণী লোটায়ত
আকুল চিকুর বিথারি।
রাধা নামে নয়ন ঘন বরিখয়ে
আরতি কহই না পারি॥
ধনি ধনি তুহুঁ ধনী রমণী শিরোমণি
কানু সে তোহারি একান্ত।
তুয়া পদ পঙ্কজ ভালে নাহি ছোড়ত
গোবিন্দ দাস মতিমন্ত॥

কেদার।

রতি-রস-ছরমে শ্যাম হিয়ে শুতলি
শরদ-ইন্দুমুখী বালা।
মরকত মদনে কোই জনু পূজল
দেই নব কাঞ্চনমালা॥
শ্যাম বয়ানপর বয়ান বিরাজই
উর পর কুচ যুগ সাজে।
কনককুম্ভ জনু উলটি বৈসায়ল
মদন মহোদধি মাঝে॥
জোড়ল তনুমন ভুজে ভুজে বন্ধন
অধরহি অধর মিশান।
বেড়ল মৃণালে হেম নীলমণি জনু
বান্ধিল যুগ একঠান॥
ঘন সঞে দামিনী সাজে দুকূল জনু
দুহুঁ জন এক পটবাস।
চরণে বেড়িয়া চারু অরুণ সরোরুহ
মধুকর গোবিন্দদাস॥

অথ রসোদ্গার।

বিভাষ।

পুলকে বলিত অতি ললিত হেমতনু
অনুখন নটন বিভোর।
কত অনুভাব অবধি নাহি পাইয়ে
প্রেম-সিন্ধু বহ নয়নহি লোর॥
জয় জয় ভুবন-মঙ্গল অবতার।
কলিযুগ-বারণ মদ-বিনিবারণ
হরিধ্বনি জগতে বিথার॥ ধ্রু॥
নিজ রসে ভাসি হাসি ক্ষণে রোয়ই
আকুল গদ গদ বোল।
প্রেমভরে গর গর না চিনে আপন পর
পতিত জনেরে দেই কোর॥
ইহ রস-সায়রে মগন সুরাসুর
দিন রজনী নাহি জান।
গোবিন্দদাস বিন্দু লাগি ঝোরই
শ্রীবল্লভ পরমাণ॥

বিভাষ।

চৌদিকে চকিত- নয়নে ঘন হেরসি
ঝাঁপসি ঝাঁপল অঙ্গ॥
বচনক ভাঁতি বুঝই নাহি পারিয়ে
কাঁহা শিখলি ইহ রঙ্গ॥
সুন্দরি কি কেল পরিজনে বাঁচি।
শ্যাম সুনাগর গুপত প্রেমধন
জানসু হিয়া মাহা সাঁচি॥ ধ্রু॥
এ তুয়া হাস মরম পরকাশই
প্রতি অঙ্গভঙ্গিম সাখী।
গাঠিক হেম বদন মাহা ঝলকই
এত দিনে পেখলু আঁখি॥
গহন মনোরথে পন্থ না হেরসি
জিতলি মনমথ রাজ।
গোবিন্দদাস কহই ধনি বিরমহ
মৌনহি বুঝনু কাজ॥

শ্রীগান্ধার।

দরশনে লোর নয়নযুগ ঝাঁপি।
করইতে কোর দুহু ভুজ কাঁপি॥
দুর কর এ সখি তুয়া পরসঙ্গ।
নামহি যাক অবশ কর অঙ্গ॥
চেতন না রহ চুম্বন বেরি।
কো জানে কৈছে রভস রস কেলি॥
যো ধনী মানি সুরত অধিদেবী।
তাকর চরণ কমল পাই সেবি॥
কানুক পরশে যতহুঁ অনুভাব।
অনুভবি আপ পরক সমুঝাব॥
অবহুঁ জগত ভরি অকিরীতি এহ॥
রাধামাধব অবিচল লেহ॥
এ কিয়ে সুদৃঢ় কিয়ে পরিবাদ।
গোবিন্দদাস চিতে না ভাজে বিবাদ॥

সুহই

আধক আধ আধ দিঠি অঞ্চলে
যব ধরি পেখলু কান॥
কত শত কোটী কুসুম শরে জর জর
রহত কি যাত পরাণ॥
সজনি জানলু বিহি মোরে বাম।
দুহুঁ লোচন ভরি যো হরি হেরই
তছু পায়ে মঝু পরণাম॥ ধ্রু॥
সুনয়নী কহত কানু ঘন-শ্যামর
মোহে বিজুরী সম লাগি।
রসবতী তাক পরশ রসে ভাসত
হামারি হৃদয়ে জনু আগি॥
প্রেমবতী প্রেম লাগি জীউ তেজত
চপল জীবনে মঝু সাধ।
গোবিন্দদাস ভণে শ্রীবল্লভ জানে
রসবতী রস মরিযাদ॥

বরাড়ী।

যাঁহা দরশনে তনু পুলকে ভরই।
যাঁহা কর করযণে টুটত বলই॥
যাঁহা পরিরম্ভনে অম্বর খলই।
যাঁহা ঘন চুম্বনে বয়ান টুটই॥
এ সখি মানিয়ে হরি সঞে মেলি।
যব হোয়য়ে হেন মনোভব-কেলি॥ ধ্রু॥
যাঁহা কিঙ্কিণী মণি কঙ্কণ বোলই।
যাঁহা নখ-বিলিখনে দুহুঁ তনু দলই॥
যাঁহা মণি নূপুর তরলিত কলই।
যাঁহা ঘন চন্দন শ্রমজলে গলই॥
যাঁহা নাহি ঐছন রস নিরবহই।
তাঁহা পরিবাদ গোবিন্দদাস কহই॥

ধানশী।

যব হরি-পাণি- পরশে ঘন কাঁপসি
ঝাঁপসি ঝাপল অঙ্গ।
তব কিয়ে ঘন ঘন মণিময় আভরণ
বেশ পরায়লি রঙ্গ॥
এ ধনি অবহুঁ না সমুঝসি কাজ।
যাহে বিহু জাগরে নিঁদহুঁ না জীবসি
তাহে কিয়ে এত ভয় লাজ॥

কখন কখন, যমুনা বলিয়া,
সুরধুনীতীরে ধায় ॥
তাতা থৈ থৈ, মৃদঙ্গ বাজই,
ঝন ঝন করতাল।
নয়ানঅম্বুজে, বহে সুরধুনী,
গলে দোলে বনমাল ॥
আনন্দকন্দ, গৌরচন্দ্র,
অকিঞ্চনে বড় দয়া।
গোবিন্দদাস, করত আশ,
ও পদপঙ্কজছায়া ॥

কামোদ।

সবহুঁ গায়ত, সবহুঁ নাচত,
সবহুঁ আনন্দে ধাবিয়া।
ভাবে কম্পিত, লুঠত ভূতলে,
বেকত গৌরাঙ্গকান্তিয়া ॥
মধুর মঙ্গল, মৃদঙ্গ বাওত,
চলত কত কত ভাতিয়া।
বচন গদ গদ, মধুর হসত,
খসত মোতিমপাঁতিয়া ॥
পতিত কোলে ধরি, বোলত হরি হরি,
দেওত পুন প্রেম যাচিয়া।
অরুণ লোচনে, বরুণ ঝরতহিঁ
এ তিন ভুবন ভাসিয়া ॥
ও সুখসায়রে, লুবধ জগজন,
মুগধ ইহদিন রাতিয়া।
দাস গোবিন্দ, রোয়ত অনুখণ,
বিন্দু কণ আধ লাগিয়া ॥

সুহই।

সহজই কাঞ্চন গোরা।
বদন মনোহর বয়সে কিশোরা ॥
তাহে ধরু নটবরবেশ।
প্রতি অঙ্গে তরঙ্গিত ভাবআবেশ ॥
নাচত নবদ্বীপচন্দ্র।
জগমন নিমগন প্রেমআনন্দ ॥
বিপুল পুলক অবলম্ব।
বিকশিত ভেল তহিঁ ভাবকদম্ব ॥
নয়ানে গলয়ে ঘন লোর।
খেণে হাসে খেণে কান্দে ভকতহি কোর ॥
রসভরে গদ গদ বোল।
চরণে পরশে মহী আনন্দ হিলোল।
পূরল জগজনআশ।
বঞ্চিত ভেল তহিঁ গোবিন্দদাস ॥

গান্ধার ॥

ভাবে ভরল হেম, তনু অনুপামরে,
অহনিশি নিজ রসে ভোর।
নয়নযুগলে প্রেম, জলে ঝর ঝর রে,
ভুজ তুলি হরি হরিবোল ॥
নাচত গৌর, কিশোর মোর পহু রে,
অভিনব নবদ্বীপচাঁদ ॥ ধ্রু ॥
জিতল নীপ ফুল, পুলকমুকুল রে,
প্রতি অঙ্গে ভাব বিথারি।
রসভরে গর গর, চলই খলই রে,
গোবিন্দদাস বলিহারি ॥

সুহই।

পুলকে পূরল তনু নিজ গুণ শুনি।
প্রেমে অঙ্গ গর গর লোটায় ধরণী ॥
খেণে নরহরিঅঙ্গে অঙ্গ হেলাইয়া।
গদাধরমুখ হেরি পড়ে মুরছিয়া ॥
খেণে মালশাট মারে খেণে বলে হরি।
রাধা রাধা বলি কান্দে ফুকরি ফুকরি ॥
ললিতা বিশাখা বলি ছাড়য়ে নিশ্বাস।
ধৈরজ ধরিতে নারে গোবিন্দদাস ॥

ধানশী।

সরুয়া কাঁকলী ভাঙ্গিয়া পড়ে।
তাহে তনুসুখ বসন পরে ॥
কোঁচার শোভায় মদন ভুলে।
যুবতীজীবন ঘুরিয়া বুলে ॥

শচীর দুলাল গোরাচাঁদে।
বান্ধল রঙ্গিণী ভুরুর ফান্দে॥
আঁখির বিলোল মুচকি হাসি।
কুলবতীব্রত নাশিল বাসি॥
লবঙ্গ দুলাল চাঁপার ফুলে।
কি দিয়া বান্ধিল কুন্তলমূলে॥
চাঁচর কেশের লোটন দেখি।
কোন ধনী নিজ ধৈরজ রাখি॥
কপালে চন্দনফোটার ছটা।
রসিয়া যুবতীকুলের কাঁটা॥
নিতম্ব মণ্ডলে কাম রহি।
ইছিয়া নিছিয়া পরাণ দি॥
গোবিন্দদাসের মরমে জাগে।
তাহে কোন ছার যৌবন লাগে॥

ভাটিয়ারি।

রসিয়া রমণীয়ে॥
মদনমোহন, গৌরাঙ্গবদন,
দেখিয়া কিসে জীয়ে॥
যে ধনী রঙ্গিণী হয়।
ও ভাঙ্গুয়া, মদনবাণে,
তার কি পরাণ রয়॥
যে জন পিরীতে বেথা।
সেহ কি ধৈরজ, ধরিতে পারে,
শুনিয়া ধৈরজকথা॥
বিলাসিনীর মনে দুখ।
আজানুলম্বিত, বাহু হেরি কান্দে,
পরিসর গোরা বুক॥
কত কামিনী কামনা করে।
গুরুয়া নিতম্ব, বিলাস বসন,
পরশ পাবার তরে॥
গোবিন্দদাসের চিতে।
গৌরাঙ্গচাঁদের, চরণনখর,
তাহার মাধুরী পিতে॥

তুড়ী মায়ূর।

বিনোদ ফুলের, বিনোদ মালা,
বিনোদ গলে দোলে।
কোন বিনোদিনী, গাঁথিল মালা,
বিনোদ বিনোদ ফুলে॥

বিভাগড়া।

লাখবান কাঁচা, কাঞ্চন আনিয়া,
মিলাইয়া বিনোদসমূহে।
বিহি অতি বিদগধ, অমিয়ার সাচে ভরি,
নিরমল গৌরসুদেহে॥
সজনি ইহ অপরূপ গোরারাজে।
রসময়জলনিধি, মাঝে নিতি মাজল,
মাজল লাবণী সাজে॥ ধ্রু॥
কোটি কোটি কিয়ে, শরদসুধাকর,
নিরমঙ্কল মুখচাঁদে।
জগমনমথন, সঘন রতিনায়ক,
নাগর হেরি হেরি কান্দে॥
ঝলমল অঙ্গ, কিরণ মণি দেবগণ,
দীপ দীপিতি কত শোভা।
অতয়ে সে নিতি নিতি, গোবিন্দদাস মনে,
লাগল লোচনলোভা॥

ধানশী।

গৌররূপ সদাই পড়িছে মোর মনে।
নিরবধি থুইয়া বুকে, সে রসধাধস সুখে,
অনিমিখে দেখউ নয়ানে॥
পরিয়া পাটের জোড়, বান্ধিয়া চিকুর ওর,
তাহে নানা ফুলের সাজনি।
পরিসর হিয়া ঘন, লেপিয়াছে চন্দন,
দেখিয়া জীউ করিছু নিছনি॥
মৃগমদ চন্দন, কুঙ্কুম চতুঃসম,
সাজিয়া কে দিল ভালে ফোটা।
আছুক অন্যের কাজ, মদন সুগধ ভেল,
রহল যুবতীকুলের খোটা॥

সরবস দেহ, অবশ সকল সেহ,
না পালটে মোর আঁখি পাপ।
হিয়ার গৌরাঙ্গরূপ, কেশর লেপিয়া গো,
ঘুচাইনু যত মনের তাপ ॥
কামিনী হইয়া, কামনা করিয়া,
কামসরোবরে মরি।
গোবিন্দদাসে, কহয়ে তবে সে,
দুখের সাগরে তরি ॥

তথা রাগ।

দেখ দেখ নাগর, গৌরসুধাকর,
জগতআহ্লাদনকারী।
নদীয়াপুরবর, রমণীমণ্ডল,
মণ্ডন গুণমণিধারী।
সহজই রসময়, সহচর উড়ুগণ,
মাঝে বিরাজিত নাগররাজ।
মদন পরাভব, বদনহাস দেখি,
বিনাশই রাজনীগণভয় লাজ ॥
ভকতবৃন্দচিত, কৈরব ফুল্লিত,
নিশিদিশি উদিত হিয়াক বিলাসে।
রসিয়া রমণীচিত, রোহিণীলাসক,
অনুক্ষণ পূরল না রহে হ্রাসে ॥
ঐছে বিলাস প্রকাশ, বিনোদিনী বিলসই,
উলসই ভাবিনীভাব।
পদপঙ্কজ পর, গোবিন্দদাস চিত,
ভ্রমরী কি পাওব মাধুরী লাভ ॥

ভূপালী।

ও তনু সুন্দর গৌর কিশোর।
হেরইতে নয়নে বহয়ে প্রেমলোর ॥
আজানুলম্বিত ভুজ তাহে বনমাল।
তহিঁ অলি গুঞ্জই শবদ রসাল ॥
লোমা বিলোকনে নয়নচকোর।
রসবতীহৃদয়ে বান্ধল প্রেমডোর ॥
পুলকপটলবলয়িত শ্রীঅঙ্গ।
প্রেমবতী আলিঙ্গিতে লহরীতরঙ্গ ॥
গোবিন্দদাস আশ করু তায়।
গৌরচরণনখকিরণঘটায় ॥

কল্যাণী।

শারদ কোটি, চাঁদ সঞে সুন্দর,
সুখময় গৌরকিশোর বিরাজ।
হেরইতে যুবতী, পিরীতিরসে মাতল
ভাগল গুরুজনগৌরব লাজ ॥
সজনি কিয়ে আজু পেখলু গোরা।
মনমথমথন, অরুণ নয়নাঞ্চল,
চাহনি চিতে গেলু ভোরা ॥
মৃদু মৃদু মধুর, মধুর স্মিতশোভিত,
লোহিত অধর বিনোদ।
কত কুলকামিনী, বাসর যামিনী,
ভেল অনুরাগিণী পরশ আমোদ ॥
কেশরিশাবক জিনি, তনুর মাজা খীনি,
তাহে বিলসে মনমোহন বাস।
হেরি কুলবতীগণ, নিধুবনগত মন,
মুগধে মাতল কত করু অভিলাষ ॥
কুটিল সুকেশ, কুসুম লোটন,
যোটন রসবতী রসপরিণাম।
গোবিন্দ দাস কহে, ঐছন বর রসিয়া,
নাগর হেরি কহয়ে গুণ গান ॥

ধানশী।

যতিখণে গোরারূপ আয়লু হেরি।
মাজন মুকুর আনলু তথি বেরি ॥
সখি হে সব সেই আনল অনুপ।
ইথে লাগি মুকুরে হেরলু নিজ মুখ ॥
তৈখনে হেরইতে ভেল হাম ধন্দ।
উয়ল দরপণে গোরামুখ চন্দ ॥
মঝু মুখ সো মুখ যব ভেল সঙ্গ।
হিয়ে কিয়ে বাঢ়ল প্রেমতরঙ্গ ॥
উপজল কম্প নয়নে বহে লোর।
পুলকিত চমকি চমকি ভেল ভোর ॥

করইতে আলিঙ্গন বাহু পসারি ॥
শ্রবণে আরশী করে খসল হামারি ॥
বহুত পরশ রস অদরশ কেলি।
গোবিন্দদাস শুনি মূরছিত ভেলি ॥

তথা রাগ।

বিহির কি রীতি, পিরীতি আরতি,
গোরারূপে উপজিল।
যাহার এ পতি, সেই পুণ্যবতী,
আনে সে ঝুরিয়া মৈল ॥
সজনি কাহারে কহিব কথা।
নিরবধি গোরা, বদন দেখিয়া,
ঘুচাউঁ মনের বেথা ॥
সে গোরা গায়, ঘাম কিরণে,
নিন্দয়ে কতেক চাঁদে।
গলায় রঞ্জণ. কলিকামালা
নারীমন বান্ধা ফান্দে ॥
বাহুর বলনি, অঙ্গের হেলনি,
মন্থর চলনি ছান্দে।
আছুক আনের, কাজ মদন,
বিনিয়া বিনিয়া কান্দে ॥
শ্রবণে সোণার, মকর কুণ্ডল,
রঙ্গিণীপরাণ গিলে।
গোবিন্দদাস, কহয়ে নাগর,
হারাই হারাই তিলে ॥

বেলোয়ার, কন্দর্প তাল।

লাখবান কনক কষিল কলেবর
মোহন সুমেরু জিনিয়া সুঠাম।
গদ গদ নীর, থির নাহি পায়ই,
ভুবনমোহন কিয়ে নয়ানসন্ধান ॥
দেখ রে মাই সুন্দর শচীনন্দনা।
আজানুলম্বিত ভুজ বাহু সুবলনা ॥ ধ্রু।
মদমত্ত হাতী ভাতি গতিললনা।
কিয়ে মালতীমালা গোরা অঙ্গে দোলনা ॥

শরদইন্দু জিনি সুন্দর বয়না।
প্রেমআনন্দে পরিপূরিত নয়না।
পদ দুই চারি চলত ডগমগিয়া।
থির নাহি বান্ধে পড়ত পহু ঢলিয়া ॥
গোবিন্দদাস কহে গোরা রঙ্গিয়া।
বলিহারি যাউ মুঞি সঙ্গের অনুসঙ্গিয়' ॥

সুহই।

শুন শুন সই গৌরাঙ্গচাঁদের কথা।
না কহিলে মরি, কহিলে খাকারি,
এ বড় মরমে বেথা ॥
সুরধুনী তীরে, গৌরাঙ্গসুন্দর
সিনান করয়ে নিতি।
কুলবধুগণ মিগমন মন
ডুবল সতীর মতি ॥
ঢল ঢল কাঁচা, সোণার বরণ,
লাবণি জলেতে ভাসে।
যুবতী উমতি, আউদড় কেশে,
রহই পরশ আশে ॥
আধা কুন্তল, লোটন পিঠে,
সোণার কুণ্ডল কাণে।
মুখ মনোহর. বুক পরিসর,
কেনা কৈল নিরমাণে ॥
মঞ্জুল বসন, নিতম্ব বন্ধন,
আই কি হেরিনু যে।
কামের পটে, রতির বিলাস,
কহি মুরছিল সে ॥
সিংহের শাবক, জিনিয়া মাঝা,
উলটি কদলী উরু।
গোবিন্দদাস, কহই বিষম,
কামের কামান ভুরু ॥

ভাটিয়ারি।

গৌরাঙ্গ পতিতপাবন-অবতারী।
কলিভুজঙ্গম দেখি, হরিনামে জীব রাখি,
আপনি হইলা ধন্বন্তরি ॥

কলিযুগে শ্রীচৈতন্য, অবনী করিলা ধন্য,
পতিতপাবন যার বানা।
পুরবে রাধার ভাবে, গৌরাঙ্গ হইলা এবে,
নিজরূপ ধরি কাঁচা সোণা ॥
গদাধর আদি যত, মহামহাভাগবত,
তারা সব গোরা গুণ গায়।
অখিল ভুবনপতি, গোলকে যাহার স্থিতি,
হরি বলি অবনী লোটায় ॥
সোঙরি পুরব গুণ, মুরছয়ে পুন পুন,
পরশে ধরণী উলসিত।
চরণকমল কিবা, নখর উজোর শোভা,
গোবিন্দদাস বঞ্চিত ॥

মল্লার।

হের দেখ অপরূপ, গোরাচাঁদের চরিত,
কে তাহে উপমা দিবে।
প্রেমে ছল ছল, নয়ানযুগল,
ভকতি যাচয়ে সবে ॥
সুমেরু জিনিয়া অঙ্গ, গমন জিনি মাতঙ্গ,
রূপ জিনি কত কোটি কাম ॥
না জানি কি ভাবে, আপাদমস্তক,
পুলক জপয়ে শ্যাম-শ্যাম ॥
গৌর বরণ, সুধাময় তনু,
কিরণ ঠামহি ঠাম।
ভকত হেরি হেরি, সমান দয়া করি,
যাচত মধুর হরিনাম ॥
গোবিন্দদাসক, চিত উনমত,
দেখিয়া ও মুখ চাঁদে।
মায়ের স্তন ছাড়ি, দুধের বালক,
গোরা গোরা বলি কান্দে ॥

তথা রাগ।

পণ্ডিত হেরিয়া কান্দে, স্থির নাহি বান্ধে,
করুণ নয়ানে চায়।
নিরুপম হেম জিনি, উজোর গোরাতনু,
অবনী খন গড়ি যায় ॥
গৌরাঙ্গের নিছনি লইয়া মরি।
ও রূপ মাধুরী, পিরীতিচাতুরী,
তিল আধ পাসরিতে নারি ॥
বরণআশ্রম, কিঞ্চন অকিঞ্চন,
কার কোন দোষ নাহি মানে।
কমলা শিব বিধি দুর্লভ প্রেমধন,
দান করয়ে জগজনে ॥
ঐছন সদয় হৃদয় রসময়,
গৌর ভেল পরকাশ।
প্রেমধনের ধনী, করল অবনী,
বঞ্চিত গোবিন্দদাস ॥

তথা রাগ।

কুন্দন কনয়া কলেবর কাঁতি।
প্রতিঅঙ্গে অবিরল পুলকপাঁতি ॥
প্রেমভরে ঝর ঝর লোচনে চায়।
কতহুঁ মন্দাকিনী তহিঁ বহি যায় ॥
দেখ দেখ গোরা গুণমণি।
করুণায় কো বিহি মিলায়ল আনি ॥
জপিয়া জপায়ে মধুর নিজ নাম।
গাইয়া গাওয়ায়ে আপন গুণগান ॥
নাচিয়া নাচাওয়ে বধির জড় অন্ধ।
কতিহুঁ না পেখলু ঐছন পরবন্ধ ॥
আপহি ভোরি ভুবন করু ভোর।
নিজ পর নাহি সবারে দেই কোর ॥
ভাসল প্রেমে অখিল নর নারী ॥
গোবিন্দদাস কহে যাউঁ বলিহারি ॥

সিন্ধুড়া।

কলি তিমিরাকুল, অখিল জীব হেরি,
বদনচাঁদ পরকাশ।
লোচন প্রেম সুধারস বরিখণে,
জগজনতাপ বিনাশ।
গৌরাঙ্গ করুণাসিন্ধু অবতার।
নিজগুণে গাঁথিয়া, নাম চিন্তামণি,
গজনে পরায়লি হার ॥ ধ্রু ॥

ভকতকলপতরু, অন্তরে অন্তর,
যোগলি ঠামহি ঠাম।
তছু পদতলে, অবকহুই পাইক,
পূরল নিজ নিজ কাম॥
ভাগ গজেন্দ্র, চড়ায়ল অকিঞ্চনে,
ঐছন পহুক বিলাস।
সংসারকালকূট বিষ সমু দগধল,
একলি গোবিন্দদাস॥

গান্ধার।

জাম্বুনদকম্বু, বদনঅম্বুজ,
সঘনে হরি হরি বোল।
নয়নঅম্বুরাস, বহই সুরধুনী,
কম্বুকন্ধরে দোল॥
দেখ দেখ গোর নব দ্বিজরাজ।
সঙ্গে সহচর, সুঘড় শেখর,
উয়ল নবদ্বীপ মাঝ॥ ধ্রু॥
তরুণ প্রেমভরে, দিন রাতি নাচত,
অরুণ চরণ অথির।
করুণ দিঠিজলে, এ মহী ভাসল
নিলয় বরুণ গভীর॥
কবহুঁ নাচত, কবহুঁ গাওত,
কবহুঁ গদ গদ ভাষ।
অখিল জগজনে, প্রেমে পূরল,
বঞ্চিত গোবিন্দদাস॥

পঠমঞ্জরী।

সে লোক ছাড়িয়া পহু কেন বা অবনী।
কালা রূপ কেন হৈল গোরা বরণ খানি॥
হাস বিলাস ছাড়ি কেন পহু কান্দে।
না জানি ঠেকিল গোরা কার প্রেমফান্দে॥
খেণে কৃষ্ণ কৃষ্ণ বলি কান্দে ঘন ঘন।
খেণে সখি সখি বলি করয়ে রোদন॥
মথুরা মথুরা বলি করয়ে বিলাপ।
খেণে বা অক্রূর বলি করে অনুতাপ॥
খেণে বলে ছিয়ে ছিয়ে চাঁদ চন্দন।
ধূলায় লোটাঞা কান্দে যত নিজগণ॥
গদাধর কান্দে প্রাণনাথ করি কোলে।
রায় রামানন্দ কান্দে প্রবোধে বিকলে॥
স্বরূপ শ্রীরূপ কান্দে সোঙরি বিলাস।
না বুঝি না কান্দি মন্দ গোবিন্দদাস॥

মল্লার।

নাচে নিতানন্দ ভুবন আনন্দ
বৃন্দাবন গুণ শুনিয়া রে।
বাহুযুগ তুলি বলে হরি হরি
চলন মন্থর ভাতিয়া রে॥
কিবা সে মাধুরী বচন-চাতুরী
গদাধর-মুখ হেরিয়া রে।
মাধব গোবিন্দ শ্রীবাস মুকুন্দ
গাওত ও রস ভাবিয়া রে॥
নাচে নিত্যানন্দচাঁদ রে।
কহে গদগদ চলে পদ আধ
পাতিয়া প্রেমের ফাঁদ রে॥
ও চাঁদ-বদনে হাস সঘনে
অরুণ লোচন ভঙ্গিয়া রে।
কুসুম-হার হিয়ার উপর
সুঘড় বঙ্কিম সজ্জিয়া রে॥
রাতুল চরণে রতন নূপুর
রঙ্গের নাহিক ওর রে।
মনের আনন্দে শ্রীনিবাস সুত-গতি
গোবিন্দ চিত্ত ভোর রে॥

ধানশী।

জয় জয় শ্রীকৃষ্ণচৈতন্য নাম।
কলিমদমথন নিত্যানন্দ রাম॥
অপরূপ হেম কলপতরু জোর।
প্রেমরতন ফল ধরল উজোর॥
অযাচিত বিতরই কাহে না উপেখি।
ঐছন সদয় হৃদয় নাহি দেখি॥

যে নাচিতে নাচয়ে বধির জড় অন্ধ।
কান্দিতে অখিল ভুবনজন কান্দ॥
তেজি অনুমানিয়ে তুহুঁ পরবেশ।
প্রতি দরশনে জনু রবির আবেশ।
এহ রসে যাহার নাহিক বিশোয়াশ।
মলিন আধারে নাহি বিম্ব বিকাশ॥
গোবিন্দদাস কহে তাকা কি বিচার।
কোটি কলপে তার নাহিক নিস্তার॥

আশাবরী।

জয় জয় শ্রীল রাম রঘুনন্দন
জনকসুতারতিকান্ত।
সুর-নর বানর খেচর নিশাচর
যছু গুণ গায়ে অনন্ত॥
দূর্ব্বাদলনব শ্যামল-সুন্দর
কঞ্জনয়ন রণবীর।
বামে ধনুর্দ্ধর, দাহিনে নিশিতশর
জলধিকোটি গম্ভীর॥
শ্রীপদপাদুক ধর ভরতানুজ
চামর ছত্র নিছোরি।
শিব চতুরানন সনক সনাতন
শত মুখ রহ কর যোড়ি॥
ভকত আনন্দ মারুত-নন্দন
চরণকমল করু সেবা।
গোবিন্দ দাস হৃদয়ে অবধারণ
হরি নারায়ণ সেবা॥

সিন্ধুড়া।

অঞ্জনগঞ্জন জগজনরঞ্জন
জলদপুঞ্জ জিনি বরণা।
তরুণারুণথল কমলদলারুণ
মঞ্জীররঞ্জিত চরণা॥
দেখ সখি নাগররাজ বিরাজে।
সুধই সুধাময় বায় বিম্বানিত
চাঁদ মলিন ভেল লাজে॥
ইন্দীবরবর গরববিমোচন
লোচনমনমথফান্দে।
ভাঙভুজগপাশে বান্ধল কুলবতী
কুলদেবতা মন কান্দে॥
ভ্রমরকরম্বিত আকুলম্বিত
কেলিকদম্বক মাল।
গোবিন্দদাস চিতে নিতি নিতি বিহরই
ঐছন মুরতি রসাল॥

মায়ুর।

কুন্দন কুসুম সুকোমলকাঁতি।
মাথে ময়ূরশিখণ্ডকপাঁতি॥
আকুল অলিকুল বকুলকি মাল।
চন্দন চাঁদ বিরাজিত ভাল॥
মদনমোহন মুরতি কান।
হেরি উনমতি যুবতীপরাণ॥
ভাঙবিভঙ্গিম লোচনে লোর।
নাসা উন্নত মোতিম জোর॥
বঙ্কিম গীম অমিয়ামিঠ বোল।
কাঞ্চনকুণ্ডল গণ্ডহি লোল॥
মণিময় আভরণ অঙ্গে বিরাজ।
পীত নিচোল তহিঁ পর সাজ॥
অরুণ চরণে মণিমঞ্জরী বাওয়ে।
গোবিন্দদাস চিতে আন নাহিভাওয়ে॥

সারঙ্গ।

মরকতমঞ্জু মুকুরমুখমণ্ডল
মুখরিত মুরলী সুতান॥
শুনি পশু পাখী শাখিকুল পুলকিত
কালিন্দী বহয়ে উজান॥
কুঞ্জে সুন্দর শ্যামরচন্দ।
কামিনীমনহি মুরতিময় মনসিজ
জগজন নয়ন আনন্দ॥ ধ্রু॥
তনু অনুলেপন ঘনসার চন্দন
মৃগমদ কুঙ্কুম পঙ্ক।

অলিকুল চুম্বিত, অবনী বিলম্বিত
বলি বনমাল বিটঙ্ক॥
অতি সুকুমার চরণতল শীতল
জিতল শরদরবিম্ব।
রায় সন্তোষ মধুপ অনুসন্ধিত
নন্দিত দাস গোবিন্দ॥

নট নারায়ণ।

নবনীরদতনু তড়িতলতা জনু
পীত পতনি বনি ভাল।
মালতীবকুল বলিত অতি আকুল
মৌলী মিলিত বনমাল॥
পেখলু কালিন্দীকূল বিলাসী।
হেরি কলপতরু তরুণীমোহন
বাওয়ে বিনোদিনী বাঁশী॥ ধ্রু॥
মণিময় আভরণ নূপুর রণঝন
মদনমন্থর গতিভাতি।
গীমবিভঙ্গিম নয়নতরঙ্গিম
কুলকুলবতীমতি মাতি॥
কমল নীচ চরণকমলমধু
পাওয়ে সোই সুজান।
রাজা নরসিংহ রূপনারায়ণ
গোবিন্দদাস অনুমান॥

কামোদ।

নন্দনন্দন চন্দ্রচন্দন
গন্ধনিন্দিত অঙ্গ।
জলদ সুন্দর কম্বুকন্ধর
নিন্দি সিন্ধুরভঙ্গ॥
প্রেম আকুল গোপগোকুল
কুলজা কামিনীকান্ত।
কুসুমরঞ্জন মঞ্জুবঞ্জুল
কুঞ্জমন্দিরে সন্ত॥
গণ্ডমণ্ডল বলিত কুণ্ডল
উড়ু চূড় শিখণ্ড।
কেলিতাণ্ডব তালপণ্ডিত
বাহুদণ্ডিতদণ্ড॥
কঞ্জলোচন কলুষমোচন
শ্রবণরোচন ভাষ।
অমল কোমল চরণ কিশলয়
নিলয় গোবিন্দ দাস॥

শ্রীরাগ।

তনু ঘনগঞ্জন জনু দলিতাঞ্জন।
কঞ্জনয়নী নয়ন ললিতাঞ্জন॥
নন্দ সুনন্দন ভুবন আনন্দন।
নাগরী নারী হৃদয়ঘন চন্দন॥ ধ্রু।
লোচন খঞ্জন জগত অনুরঞ্জন।
কুলবতী যুবতী বরত ভয় ভঞ্জন॥
গোবিন্দদাস ভণ রসিক রসায়ন।
রসময় ভূপতি রূপ নারায়ণ।

সারঙ্গ।

কুসুমিত কুঞ্জ কলপতরু কানন
মণিময় মন্দির মাঝ।
রাসবিলাস কলাউতকণ্ঠিত
মনোমোহন নটরাজ॥
গিরিবর কন্দরে সুন্দর শ্যাম।
মোতিমহার বিরাজিত কন্ধর
কুঞ্জর গতি অনুপাম॥ ধ্রু॥
বহুবিধ বৈদগধি বিনোদ বিশারদ
বেণু বোলায়ত মন্দ।
কুঞ্জরগমনী রমণীগণ ধাওত
বিগলিত নীবি নিবন্ধ॥
কামিনীকর কিশলয় বলয়াঙ্কিত
রাতুল পদ অরবিন্দ।
রায় বসন্ত মধুপ অনুসন্ধিত
নিন্দিত দাস গোবিন্দ॥

বেলোয়ার।

কুবলয় নীল রতন দলিতাঞ্জন
মেঘ পুঞ্জ জিনি বরণ সুছান্দ।

কুঞ্চিত কেশ খচিত শিখিচন্দ্রক
অলকাবলিত ললিতাননচান্দ॥

আওত রে নব নাগর কান।
ভাবিনীভাব বিভাবিত অন্তর
দিন রজনী নাহি জানত আন॥ ধ্রু॥

মধুরাধরহি ধর হাস অতি মনোহর
তহিঁ অতি সুমধুর মুরলী বিরাজ।
ভাঙবিভঙ্গিম কুটিল নেহারনি
কুলবতী উমতি দূরে রহু লাজ॥
গজপতি ভাতি গমন অতি মন্থর
মণিমঞ্জীর বাজত রণঝনিয়া।
হেরইতে কত মনমথ মুরছই
গোবিন্দদাস কহই ধনি ধনিয়া॥

তথা রাগ।
অঙ্কিত চরণে রণিত মণি-মঞ্জীর
আধ আধ পদ চলনি রসাল।
কাঞ্চন-বঞ্চন বসন মনোরম
অলিকুল-মিলিত ললিত বন-মাল॥

ভালে বনি আওয়ে মদনমোহনিয়া।
অঙ্গহি অঙ্গ অনঙ্গতরঙ্গিম
রঙ্গিম ভঙ্গিম নয়ন নাচনিয়া॥ ধ্রু॥
মাঝহি ক্ষীণ পীনউর অম্বর
প্রাতর অরুণকিরণ মণিরাজ।
কুঞ্জরকরত করহি কর বন্ধন
মলয়জ কঙ্কণ বলয় বিরাজ॥
অধর সুধা বর মুরলী তরঙ্গিণী
বিগলিত রঙ্গিণীহৃদয় দুকূল।
মাতল নয়ন ভ্রমর জনু ভ্রমি ভ্রমি
উড়ি পড়ত শ্রুতি উতপল ফুল॥
গোরোচনতিলক চূড়ে বনি চন্দ্রক
বেড়ল রমণীমন মধুকর মাল।
গোবিন্দদাস চিতে নিতি নিতি বিহরই
ইহ নাগরবর তরুণ তমাল॥

সিন্ধুড়া।
চাঁচর চিকুর চূড়োপরি চন্দ্রক
গুঞ্জা মঞ্জু মাল।
পরিমল মিলিত ভ্রমরীকুল আকুল
সুন্দর বকুল গুলাল॥

নীকে বনি আওয়ে হো নন্দলাল।
মনমথমথন ভাঙযুগভঙ্গিম
কুবলয় নয়ন বিশাল॥ ধ্রু॥
বিম্বাধর পরি মোহন মুরলী
পঞ্চম বমই রসাল।
গোবিন্দদাস পহু নটবর শেখর
শ্যামর তরুণ তমাল॥

ময়ুর।
মুখরতি মুরলী মিলিত মুখ মোদনে
মরকত মুকুর নৈলান।
মানিনীমান মথন মুচুকায়নি
মুনিমানস মুরছান॥

মাই মোহনমূরতি মুরারি।
মনইতে মরমে মনোরথ মাধুরী
মনমথমন মথ মারি॥ ধ্রু॥
মুকুলিত মল্লী মধুর মধুমাধুবী
মালতী মঞ্জুল মাল।
মন্দমরন্দ মুদিত মত্ত মধুকর
মণ্ডিতমৌলী মন্দার॥
মাথহিঁ মোর মুকুট মদ মন্থর
মণিমণ্ডন মন মান।
মঞ্জুমঞ্জীর মহিমা মহিমাময়
গোবিন্দদাসগুণ গান॥

সারঙ্গ।
কুন্দনকনক কলিত কর কঙ্কণ
কালিন্দীকূল বিহারী।
কুঞ্চিতকচ কেশর কুসুমাকুল
কামিনী কর ধারী॥

জয় জয় জগজীবন যদুবীর।
জলধর জিতিয়া জ্যোতি যদু মোহিত
যুবতী যূথ অথির॥ ধ্রু॥
পদ্মিনীপাণি পরশে পুলকায়িত
পরিজন প্রেম পসারি।
পহিরণ পীত পতনি পতিতাঞ্চল
পদপঙ্কজ পরচারি॥
রমণী রমন রতন রুচিরানন
রঞ্জিত রঙ্গিণ বাস।
রসনা রোচন রসিক রসায়ন
রচয়তি গোবিন্দদাস॥

ধানশী।

মুদিতমরকত মধুর মূরতি
মুগধ মোহন ছান্দ।
মল্লিমালতী মালে মধুমত
মধুপ মনমথ ফান্দ॥
শ্যাম সুন্দর স্মৃগড় শেখর
শরদশশধর হাস।
সঙ্গ সবয়স সুবেশ সমরস
সতত সুখময় ভাষ॥ ধ্রু॥
চিকণ চাঁচর চিকুরচুম্বিত
চারুচন্দ্রকপাঁতি।
চপলচমকিত চকিত চাহনি
চিতচোরক ভাতি॥
গিরিক গৈরিক গোরজ গোরোচন
গন্ধগরভিত বাস॥
গোপ গোপন গরিম গুণগুণ
গাওত গোবিন্দদাস॥

ভুড়ী।

শ্যাম সুধাকর ভুবন-মনোহর।
রজনীমোহন ভজনটবর॥
সজলজলদতনু ঘন রসময় জনু।
রূপে জিতল কত কোটি কুসুম-ধনু॥
থলকমলদল অরুণ চরণতল।
নখমণিরঞ্জিত মঞ্জু মঞ্জীরকল॥
প্রেমভরে অন্তর গতি অতি মন্থর।
অধরে মুরলীধ্বনি মন্মথমন্তর॥
অভিনব নাগর গুণমণিসাগর।
গোবিন্দদাস চিতে নিতি নিতি জাগর॥

তথা রাগ।

রাধারমণ রমণীমনোমোহন
বৃন্দাবন বনদেব।
অভিনব রাস রসিক বরনাগর
নাগরীগণকৃত সেব॥
ব্রজপতিদম্পতি হৃদয়া নন্দন
নন্দন নবঘনশ্যাম।
নন্দীশ্বর পুর পুরটপট ধর
রামানুজ গুণধাম॥
গোবর্দ্ধনধর ধরণীসুধাকর
মুগধিতমোহন বংশ।
দাম সুদাম সুবল-সখা সুন্দর
চন্দ্রক-চারুবতংস॥
কালিয়দমন গমন-জিত-কুঞ্জর
কুঞ্জ রচিত রতি-রঙ্গ।
গোবিন্দ দাস হৃদয়-মণি-মন্দির
অবিচল-মূরতি ত্রিভঙ্গ॥

বরাড়ী।

কুটিল কুন্তল কুসুমকাঁচনি
কান্তি কুবলয় ভাস।
কুঞ্চিতাধর কুমুদকৌমুদী
কুন্দকৈরবহাস॥
কানু কালিন্দী কূলকাননে
কুঞ্জে কুঞ্জর-রাজ।
কামিনীকুচ কুঙ্কুমাঙ্কিত
কামকোটি বিরাজ॥
কনক-কিঙ্কিণী কঙ্কণাঙ্গদ
কুণ্ডলাঙ্কিত অংস।

কেলি কোকিল কণ্ঠীকুণ্ঠক
কাকলীকৃতবংশ ॥
কেশরীকটি কম্বুকন্ধর
কঞ্জকেশরদাম।
কলি কাল কালিয় কবল কম্পিত
দাস গোবিন্দ নাম ॥

শ্রীরাগ।

সুরপতি ধনু কি শিখণ্ডক চূড়ে।
মালতী ঝুরি কি বলাকিনী উড়ে ॥
ভালে কি ঝাঁপল বিধু আধখণ্ড।
করিবর কর কিয়ে ও ভুজদণ্ড ॥
ও কি শ্যাম নটরাজ।
জলদ কলপতরু তরুণীসমাজ ॥ ধ্রু ॥
করকিসলয় কিয়ে অরুণবিকাশ।
মুরলী খুরলী কিয়ে চাতকভাষ ॥
হাস কি ঝরয়ে অমিয়া মকরন্দ।
হার কি তারকদ্যোতিক ছন্দ ॥
পদতলে থলকমল কি ঘনরাগ।
তাহে কলহংস কি নূপুর জাগ ॥
গোবিন্দদাস কহয়ে মতিমন্ত।
ভুলল যাহে দ্বিজরাজ বসন্ত ॥

মায়ূর।

কুবলয়কন্দল কুসুমকলেবর
কালিমকান্তিকলোল।
কোমল কেলি কদম্বকরম্বিত
কুণ্ডলকান্তকপোল ॥
জয় জয় কৃষ্ণ কমলেশ।
কালিয়কেশি কংসকরিকর্ষণ
কেশব কুঞ্চিতকেশ ॥ ধ্রু ॥
কুলবনিতাকুচ কুঙ্কুমাঙ্কিত
কুসুমিতকুন্তলবন্ত।
কালিন্দীকমল কিলিতকরকিশলয়
কৌতুককন্দলকন্দ ॥

কমলাকেলি কলপতরু কামদ
কামিনীকোটিকরীন্দ্র।
কৃপণকৃপাকর কলিকলুষং কষ
কহ কবি দাস গোবিন্দ ॥

কামোদ।

মুখমণ্ডল জিতি শরদসুধাকর
তনুরুচি তরুণ তমাল।
চূড়া চারু শিখণ্ডকমণ্ডিত
মালতীমধুকরমাল ॥
ধনি ধনি বনি নব নাগর কান।
রহই ত্রিভঙ্গ ভুবনমনোহর
মধুর মুরলী করু গান ॥
টলমল অলক তিলক ঝল ঝলকই
ভাঙকি ধনুয়া ধুনান।
কুলবতীবরত বিমোচন লোচন
বিষমকুসুমশরবাণ ॥
বান্ধুলীবন্ধু অধরে মধু মাখল
মধুর মধুর মৃদু হাস।
যছু আমোদ মদনমদমন্থর
ভনতহিঁ গোবিন্দদাস ॥

সিন্ধুড়া।

শরদসুধাকর মণ্ডলমণ্ড
খণ্ডন বদনবিকাশ।
অধরে মিলাওত শ্যাম মনোহর
চিত চোরায়লি হাস ॥
আজু বনি শ্যাম বিনোদিনী রাই।
তনু তনু অতনু যূথশতসেবিত
লাবণী বরণি না যাই ॥ ধ্রু ॥
কবরীবকুলকুল আকুল অলিকুল
মধু পিবি পিবি উতরোল।
সকল অলঙ্কৃত কনক ঝঙ্কৃত
কিঙ্কিণী রণরণি বোল ॥
পদপঙ্কজ পরি মণিময় নূপুর
রণঝন খঞ্জনভাষ।

মদনমুকুর জনু নখমণিদরপণ
নিছনি গোবিন্দদাস॥

শ্রীরাগ।

মূরতি শিঙ্গারিণী রাসবিহারিণী
মণিময়ভূষণ ভূষিত অঙ্গী।
মধুরিমহাসিনী রসময়ভাষিণী
দশনকিরণমণিমোতিমরঙ্গী॥

জয় জয় বৃষভানু কিশোরী।
গোরোচনরুচিরোচনধারী॥ ধ্রু॥

চকিত খঞ্জন গতি জিনি লোচন
মনমথ মনমথ ভাতি।
নাচত ভঙ্গিনী ভাঙভুজঙ্গিণী
কালিয়দমন মদে মাতি॥
শ্যামমনোহর মনমথ কুঞ্জর
কুচকনকাচল বিহরত দেখি।
নীল নিচোলে ঝাঁপি তাহা বান্ধল
গোবিন্দদাস মুকতি নাহি পেখি॥

তথা রাগ।

নিরুপম কাঞ্চন রুচির কলেবর
লাবণী বরণি নাহি হোই।
নিরমল বদন হাসরসপরিমলে
মলিন সুধাকর অম্বরে রোই॥

আজু বনি নব নব রঙ্গিণী রাই।
সঙ্গিনী সকল শিঙ্গারিণী সাই॥ ধ্রু॥

লোল অলকা তিলকাবলি রঞ্জিত
সীঁথহি কাঞ্চনকমল উজোর।
লোচনমধুকরী চলত ফিরি ফিরি
শ্রুতি কুবলয় পরিমলে কিয়ে ভোর॥
শ্যাম-চিত চোর কুচকোরক
নীল নিচোল কোরে রুক্ষ বাস।
বারুকরঞ্জিত অরুণ চরণতলে
জিউ নিরমঙ্ঘন গোবিন্দদাস॥

মালশ্রী।

জয়তি জয় বৃষ- ভানুনন্দিনী
শ্যামমোহিনি রাধিকে।
কনয়াশতবান কান্তিকলেবর
কিরণজিতকমলাধিকে॥
সহজেই তন্বী বিজুরী কত জিনি
কাম কত শত মোহিতে॥
জিনিয়া ফণী বনি বেণীলম্বিত
কবরী-মালতী সহিতে।
খঞ্জন গঞ্জন নয়ন অঞ্জন
বদন কত ইন্দু নিন্দিতে।
মন্দ আধ হাসি কুন্দপরকাশি
বিজুরী কত শত ঝলকিতে॥
রতনমন্দির মাঝে সুন্দরী
বসনে আধ মুখ ঝাঁপিয়া।
দাস গোবিন্দ প্রেমসাগরে
সোই চরণ সমাধিয়া॥

তুড়ী।

ধনি কামাড়াছান্দে বান্ধে কবরী।
নবমালতীমাল তাহে উপরি॥
দলিতাঞ্জন গঞ্জ কলা কবরী।
খেলে উঠত বেঠে তাহে ভ্রমরী॥
ধনি সিন্দূরবিন্দু ললাট বনি।
অলকা ঝলকে তহিঁ নীলমণি॥
তাহে শ্রীখণ্ড কুণ্ডল ভাঙপাতা।
ভুরুভঙ্গিম চাপ ভুজঙ্গলতা॥
নয়নাঞ্চল চঞ্চল খঞ্জরীটা।
তাহে কাজর শোভিত নীলছটা॥
তিলপুষ্প সমান নাসা ললিতা।
কনকাতি ভাতি ঝলকে মুকুতা॥
ধনি সুন্দর শারদইন্দুমুখী।
মধুরাধরপল্লব বিম্ব লখি॥
গলে মোতিমহার সুরঙ্গ মালা।
কুচকাঞ্চনশ্রীফল তাহে খেলা॥

নব যৌবন-ভারভরে ঢরয়া।
তঁহি অঙ্গে সুলেপন গন্ধ চুয়া ॥
ক্ষীণ উদর পাশে শোভে ত্রিবলী।
কটি কিঙ্কিনী জানু হেমকদলী ॥
পদপঙ্কজ পাশে শোভে আলতা।
মণিমঞ্জরী জোড়ল মল্ল পাতা ॥
নখচন্দ্র ছটা ঝলকে অনুপাম।
হেরি গোবিন্দদাস তঁহি পরণাম ॥

সারঙ্গ।

কবিপতি বিদ্যাপতি মতিমানে।
যাক গীতে জগ- চিত চোরায়ল
গোবিন্দগোরী সরসরসগানে ॥
ভুবনে আছয়ে যত ভারতী বাণী।
তাবর সার- সার পদ সঞ্চই
বান্ধল গীত কতহুঁ পরিমাণি ॥
যো সুখসম্পদে শঙ্কর ধনিয়া।
সো সুখ সার- সরবস রসিকই
কণ্ঠহি বণ্ঠ পরায়ল বনিয়া।
আনন্দে নারদ না ধরয়ে থেহা।
সো আনন্দরস জগ ভরি বরিখল
সুখময় বিদ্যাপতিরসমেহা ॥
যত যত রসপদ করলহি বন্ধ।
কোটিহি কোটি শ্রবন পর পাইয়ে
শুনইতে আনন্দে লাগল ধন্দে ॥
সো রস শুনি নাগর বরনারী।
কিয়ে কিয়ে করি চিত চমকয়ে
ঐছন রসময় চম্পু বিথারি ॥
গোবিন্দদাস মতিমন্দে।
এত সুখসম্পদ রহইতে আন মন
যৈছন বামন ধরবহি চন্দে ॥

বিভাষ।

নিশি অবশেষে জাগি সব সখীগণ
বৃন্দাদেবী মুখ চাই।
রতিরস আলসে শুতি রহল দুহুঁ
তুরিত ইহ দেহ জাগাই ॥
তুরিতহি করহ পয়ান।
রাই জাগাই লেহ নিজ মন্দিরে
যব নাহি হোত বিহান।
শারী শুক পিক সকল পক্ষিগণ
সুস্বরে দেহ জাগাই।
কুটিলা গমন সবহুঁ মেলি ভাখই
শুনইতে চমকই রাই।
বৃন্দা বচনে সকল পক্ষিগণ
মধুর মধুর বরু ভাষ।
মন্দির নিকটে ঝারি লেই ঠারই
হেরত গোবিন্দদাস ॥

রামকেলি।

হিমকর মলিন মলিনগণ হাসই
অরুণকিরণ হেরি থোর।
কোকিল বোল ভ্রমরকুল আকুল
তেজল কুমুদিনী কোর ॥
কৈছে ঘুমায়ত যুগল কিশোর।
চৌকি কহত শুক শারিক মোর ॥
কিশলয় শয়নে নিচল তনু শ্যামর
মরকত কাঞ্চনগোরী।
কিয়ে কুসুমশর তৃণ শূন ভেল
কিয়ে দুহুঁ রতিরসে ভোরি ॥
সহচরী ছোড়ি মন্দিরে চলু যাওত
জাগত সুন্দরী রাধে।
গোবিন্দদাস পহু শুনইতে কাতর
কোন করল রসবাধে ॥

ললিত।

গগনহি মগন সঘন রজনীকর
চলু চরমাচল ওর।
পদ্মিনী বদন মধুপ ঘন চুম্বই
তেজই কুমুদিনী কোর ॥

শয়ন উপেখি চলল বরকান।
নূপুরনাদে জাগাই পাচরাণ॥
নিকট গোঠ সব মিলল আয়।
গোবিন্দদাস মঁকী লই ধায়॥

বিভাষ।

রজনী প্রভাতে, চলল বররঙ্গিণী,
নদী অবগাহন রঙ্গে।
বাসিত তৈল, হলদী লই ধাওল,
প্রিয় সহচরী করি সঙ্গে॥
গজবর গতি জিনি, গমন সুমন্থর,
চাঁদ জিনিয়া মুখজ্যোতি।
কবরী বিরাজিত, মণিময় সুরচিত,
সীঁথে উজোরল মোতি॥
নীলবসন মণি- বলয়া বিরাজিত,
উচ কুচ কঞ্চুক ভার।
শ্রবণক টাঁটক, মণিময় হাটক,
কণ্ঠে বিরাজিত হার॥
চরণ কমল সম, রাতুল আতুল,
ঝন ঝন নূপুর বাজ।
গোবিন্দদাস কহ, ও রূপ হেরইতে,
ভুলল বিদগধরাজ॥

ভাটিয়ারি।

বিপিনহি কেলি করল দুহুঁ মেলি।
জল মাহা পৈঠি করল জলকেলি॥
নাহি উঠল দুহুঁ মোছল অঙ্গ।
দুহুঁ রূপ হেরইতে মুরছে অনঙ্গ॥
অঙ্গে করল দুহুঁ নব নব বেশ।
কবরী বনায়ল বান্ধল কেশ॥
নিজ নিজ মন্দিরে করল পয়ান।
গোবিন্দদাস দুহুঁক গুণ গান॥

তথা রাগ।

যশোমতী যতনে, সখি সঞে কহতহি,
তুরিতে গমন কর তাই।
হামারি সন্দেশ, কহবি তব গুরুজনে
আনবি রসবতী রাই॥
রতন থারী ভরিপুর।
বিবিধ মিঠাই ক্ষীর দধি শাকর
বহু উপহার মধুর॥
কর্পূর তাম্বুল হার মনোহর
বাসিত চন্দন কাটার।
সহচরী থারী চীর দেই ঝাঁপল
গোবিন্দদাস মন ভোর॥

ধানশ্রী।

শির পরি থারী যতন করি দয়সহি
রাইক মন্দিরে গেল।
যশোমতী বচন কহল সব গুরুজনে
সো সব অনুমতি দেল॥
সুন্দরী সখী সঞে করল পয়ান।
রঙ্গপটাম্বরে ঝাঁপল সব তনু
কাজরে উজোর নয়ান॥
দশনক জ্যোতি মোতি নহ সমতুল
হসইতে খসে মণি জানি।
কাঞ্চন কিরণ বরণ নহ সমতুল
বচন জিনিয়া পিকবাণী॥
করপদতল থল কমল দলারুণ
মঞ্জীর রুণু ঝুনু বাজ।
গোবিন্দদাস কহ রমণী শিরোমণি
জীতল মনমথরাজ॥

সুহই।

নিজ মন্দির তেজি চলল বররঙ্গিণী
নন্দমহল গৃহ মাহি।
ঝলকত অঙ্গ মণিগণ ভূষণ
বদনক উপমা নাহি॥
যশোমতী নিরখি আনন্দ।
কত কত চাঁদ চরণে পড়ি কান্দয়ে
মনমথে লাগল ধন্দ॥

বিনোদিনী মাধব কোর।
তমালে বেড়ল জনু কনক লতাবলী
দুহুঁ রূপ অতি উজোর॥
ভুজে ভুজে ছন্দ বন্ধ করি সুন্দরী
শ্যামর কোরে ঘুমায়।
রতি রসে আলস দুহুঁ তনু ঢর ঢর
প্রিয় সখী চামর ঢুলায়॥
সুবাসিত বারি ঝারি ভরি রাখত
মন্দিরে দুহুঁজন পাশ।
মন্দির নিকটে পদ তলে শুতলি
সহচরী গোবিন্দদাস॥

বিভাষ।

নিশি অবশেষে, কোকিল ঘন কুহরত,
জাগল রসবতী রাই।
বানরীনাদে, চমকি উঠি বৈঠল,
তুরিতহি শ্যামে জাগাই॥
শুন বর নাগর কান।
তুরিতহি বেশ, বনাও যতন করি,
যামিনী ভেল অবসান॥ ধ্রু॥

শারী শুক পিক, কপোত কুহরত,
ময়ূব ময়ূরী করু নাদ।
নগরক লোক, জাগি যব বৈঠব,
তবহি পড়ব পরমাদ॥
গুরুজন পরিজন, ননদিনী দুরজন,
তুহুঁ কি জানহ রীত।
গোবিন্দদাস কহ, উঠি চল সুন্দরি,
বিঘটন কানুক পিরীত॥

বিভাষ।

হরি নিজ আঁচরে, রাইমুখ মোছই,
কুঙ্কুমে তনু পুন মাজি।
অলকা তিলক দেই, সীঁথি বনায়ই,
চিকুরে কবরী পুন সাজি॥
সিন্দূর দেয়ল সীঁথে।
কতহুঁ যতন করি, উর পর লেখই,
মৃগমদচিত্রক পাঁতে॥ ধ্রু॥
মণিমঞ্জীর, চরণে পরায়লি,
উর পর দেওল হার।
কর্পূর তাম্বুল, বদন ভরি দেয়লি,
নিছলি তনু আপনার॥
নয়নক অঞ্জন, করল সুরঞ্জন,
চিবুকহি মৃগমদবিন্দ।
চরণকমলতলে, যাবক লেখই,
কি কহব দাস গোবিন্দ॥

ললিত।

চললহি মন্দিরে মণ্ডল কিশোরী।
হেরইতে হরিমুখ, অলস বিলোকনে,
চেতনরতন চোরায়লি গোরী॥
শ্যামর বদন, কানুঘনচুম্বনে,
পাতর ধূসর শশধর কাঁতি।
চম্পকমালে, ললিতকরে বারই,
পরিমলে লুবধল মধুকর পাঁতি॥
বিগলিত কেশ, বেশ সব খণ্ডিত,
নখপদ মণ্ডিত হৃদয় নেহারি।
পীত বসন লই, চমকি তনু ঝাঁপই,
রসআবেশে চলু চলই না পারি॥
লহু লহু হাস, সম্ভাষই সহচরী,
সচকিত নয়নহি দশ দিশ চাহি।
গোবিন্দদাস, কহ জনি জানয়ে,
গুরুজন চলহ তুরিতে ঘরে যাই॥

তথা রাগ।

নিজ গৃহে শয়ন করল বর কান।
জননী জাগায়ত ভেল বিহান॥
আলস তেজি উঠহ যদুরায়।
আগত ভায় রজনী চলি যায়॥
প্রাতহি দোহ করত যদুচাঁদ।
তুরিতহি লেওল দোহন ছাঁদ॥

ললিত।

আনন্দ নীর যতনে হরি বারত
অলকা তিলক নিরমাই।
কুঞ্চিত লোচনে হরি মুখ হেরইতে
থরহরি কাঁপয়ে রাই॥
দেখ সখি রাধামাধব লেহ।
নাগরী বেশ বনাওত নাগর
ভাবে অবশ দুহুঁ দেহ॥ ধ্রু॥
কোরহি যাতি পুনহি হরি সাজত
পীন পয়োধর জোর।
যামল কর পঙ্কজ জলে ধোয়ল
মৃগমদ চীত উজোর॥
মরমক বোল কহত দুহুঁ আকুল
রোধল গদ গদ ভাষ।
অধর বিলোকনে ইঙ্গিতে কি কহল
না বুঝল গোবিন্দ দাস॥

আকুল কুটিল অলকাকুল সম্বরি।
সীঁথি বনাই বান্ধহ পুন কবরী॥
তহিঁ পুন দেহ সিন্দুরক বিন্দু।
কুঙ্কুমে মাজি সাজ মুখ ইন্দু॥
এ হরি রতি রস অবশ রসাল।
বিঘটিত বেশ বনাহ পুনবার।
কাজরে উজোরহ লোচন ভ্রমরী।
শ্রুতি অবতংস কিশলয় চমরী॥
পীন পয়োধরে লিখ কর আপি।
মৃগমদে রঞ্জহ নখ পদ ছাপি॥
বিগলিত কম্বু বলয়গণ মোর।
চরণে পিঁধায়ই নূপুর জোর।
মেটল যাবক পদে পুন লেখ।
গোবিন্দদাস দেখউ পরতেক॥

ভূপালী।

এ ধনি এ ধনি কর অবধান।
কহ পুন কি করব অনুচর কান॥
পহিলহি তোহারি বচন পরমাণে।
কিশলয় সাজহু মদন শয়ানে॥
চন্দ্রক পবন সঘন তহু দেল।
যতিখণে শ্রম জল সব দূরে গেল॥
বিগলিত চিকুর যতনে পুন সম্বরি।
বকুল মাল সঞে বান্ধলু কবরী॥
অঞ্জনে রঞ্জলু এ দুই নয়ান।
তাম্বুল পূরল পঙ্কজ বয়ান॥
মৃগমদে লিখইতে উচ কুচ জোর।
কাঁপে চপল করপল্লব মোর॥
ইথে যদি রোখবি কাঞ্চন গোরি।
গোবিন্দদাস গুণ গাওব তোরি॥

কামোদ।

ধনি ধনি রমণী শিরোমণি রাই।
লোচন ওত করত নাহি মাধব
নিশিদিশি রস অবগাহই॥
করতলে কুঙ্কুম ও মুখ মাজই
অলক তিলক লিখি ভোর।
সজল বিলোকনে ঘন ঘন হেরই
আকুল গদ গদ বোল॥
লোচন খঞ্জন অঞ্জনে রঞ্জই
নব কুবলয় শ্রুতি মূল।
অতসী কুসুম সরি ললিত হৃদয়ে ধরি
কুপণ হেম সমতুল॥
যাবক চীত চরণ পর লেখই
মদন পরাজয় পাত।
গোবিন্দদাস কহই ভালে কামুক
ভেলহুঁ আরকত হাত॥

তথা রাগ।

রতি রস অবশ অলস অতি ঘূর্ণিত
শুতলি নিভৃত নিকুঞ্জে।
মধু লোভে ভ্রমর ভ্রমরীগণ ঝঙ্কর
বিকসিত কমল ফুল পুঞ্জে॥

কনক সম্পুটোপর কর্পূর তাম্বুল
চন্দ্র চন্দ্রাতপ সাজ।
গোবিন্দদাস ভণ অপরূপ মোহন
তাহিঁ উপনীত রসরাজ॥

অপরূপ মোহন শ্যাম।
কিশোর বয়স অনুপাম॥
সভা জন মাঝে বৈঠল দোন ভাই।
সকল সভা জন চিত চোরাই॥
হেরইতে অধিক অধিক পরকাশ।
চাঁদ বদনে কত মধুরিম হাস॥
নয়নযুগল নীল কমল সমান।
হেরইতে যুবতীর অথির পরাণ॥
তিলক বিরাজিত ভাঙ বিভঙ্গ।
ফুল ধনু করে লই মুরছে অনঙ্গ॥
নিতি নিতি ঐছন করত বিলাস।
এক মুখে কি কহিব গোবিন্দদাস॥

নাটিকা।

শ্যামর অঙ্গ অনঙ্গ তরঙ্গিম
ললিতত্রিভঙ্গিম ধারী।
ভাঙ বিভঙ্গিম রঙ্গিম চাহনি
বঙ্কিম নয়ন নেহারি॥
রসবতী সঙ্গে রসিকবর রায়।
অপরূপ রাস বিলাস কলারসে
কত মনমথ মুরছায়॥
কুসুমিত কেলি কদম্ব-কদম্বক
সুরঞ্জিত শীতল ছায়।
বান্ধুলী বন্ধু মধুর অধরে ধরি
মোহন মুরলী বাজায়॥
কামিনী-কোটি নয়ন-নীল-উতপল
পরিপূরিত-মুখ-চন্দ।
গোবিন্দদাস কহ ও পুনি রূপ নহ
জগ-মানস শশ-ফন্দ॥

কল্যাণী

নীরদ নীল নয়ন নিন্দি নীরজ
নীকে নেহারণি ছন্দ।
নিরখিতে নিয়ড়ে নিতম্বিনী নিচোল
নিকসত নীবিনিবন্ধ॥
নাচত নন্দ-নন্দন নট-রাজ।
নাগরী-নারী নগরী নব-নাগরী
নিরুপম নটিনী-সমাজ॥ ধ্রু॥
নলিনী নাহ নন্দিনী নদী নিকট
নীপ নিকুঞ্জ-নিবাসী।
নিতি নব-যৌবনী নিধুবনালঙ্কৃত
নিভৃত নিবাদন বাঁশী॥
নামহি নারী নিকেতনে না রহু
নৌতুন-নেহ বিলাসে।
নিন্দহি নিজ নিজ নাহ না হেরয়ে
নিরমিত গোবিন্দদাসে॥

কেদার।

বহলবারিদ বরণ বন্ধুর
বিজুরীবিলসিত বাস।
বিকচবান্ধুলী বলিত বারিজ
বদনবিম্ব পরকাশ॥
বিহরতি বৃন্দাবনে বনমালী।
বেড়ল ব্রজবধূ বৃন্দ বিমোহিত
বোলত বলি বলিহারি॥ ধ্রু॥
বকুলবঞ্জুল বল্লীবলয়িত
বিলোলবর্হাবতংস।
বিমলভূষণ বেশবাসিত
বেকত বাওত বংশ॥
বিশদ বারণ বাহুবৈভব
বলয় বন্ধ নিবন্ধ।
বিবিধ বৈদগধী বচন বিরচন
বিবশ দাস গোবিন্দ॥

গোবিন্দদাস কহ ও রূপ হেরইতে
মুরছায় কতহুঁ অনঙ্গে ॥

তথা রাগ।

রতনথালী ভরি চিনি কদলী সর
আনলি রসবতী রাই।
শীতল কুঞ্জতল সুগন্ধ সুপরিমল
বৈঠল নাগর যাই ॥
ভোজন করু ব্রজরায়।
বাসিত বারি সুকর্পূর তাম্বুল
সখীগণ দেওত বাড়ায় ॥ ধ্রু ॥
অগোর চন্দন শ্যামঅঙ্গে লেপন
বীজই কুসুমক বায়।
সখীগণ সঙ্গে বিহার করত দুহুঁ
গোবিন্দদাস বলি যায় ॥

কামোদ।

রাই কানু পাশা খেলে নিজ চিত্ত কুতূহলে
পণ কৈল সুরঙ্গ রঙ্গিণী।
পহিলে গোবিন্দ জিনে বটু আনন্দিত মনে
বান্ধল সে রঙ্গিণী হরিণী ॥
যুবদ্বন্দ্ব খেলে পুন মুরলী শারিকা পণ
দ্বিতীয়ে জিনিলা সুবদনী।
আনন্দে ললিতা ধাঞা, কৃষ্ণকর হৈতে লৈয়া
লুকাইয়া রাখয়ে বংশী আনি ॥
কৃষ্ণ রাধা পুনর্ব্বার খেলে পুন দুহুঁ হার
হেন কালে বটু মিথ্যা করি।
কৃষ্ণ উপদেশ দান জিনিবার অনুমান
কহে কৃষ্ণ মার এই শারী ॥
কলোক্তি শারিকা শুনি ভয়ে কহে দৈন্যবাণী,
বৃক্ষ শাখা আগে উড়ি যায়।
রাই কানু তাহা দেখি হৈয়া সকৌতুকে সুখী
হাসে দুহুঁ আনন্দ হিয়ায় ॥
চতুর্থে রাখিলা পণ নিজ সহচরগণ
রাধিকার জয় অনুমানি।
বটু সশঙ্কিত হৈয়া চালে পাশা ভয় পাঞা
গোবিন্দের হীন দান জানি ॥
জিনিল জিনিল বলি এক পাশা কৈল চুরি
দেখি ক্রোধ করি সখীগণে।
বটুকে বন্ধন কাজে সব সখীগণ সাজে
অত্যন্ত কলহ তার সনে ॥

গৌরী।

সাঁঝ সময়ে গৃহে আওত ব্রজ সুত
যশোমতী আনন্দ চিত।
দীপ জ্বালি থালী পর করলহি আরতি
কতহিঁ গাওত গীত ॥
ঝলকত ও মুখ চন্দ।
ব্রজ রমণীগণ চৌদিকে বেড়ল
হেরইতে রতি পতি পড়লহি ধন্দ ॥
ঘণ্টা ঝাঁঝরী তাল মৃদঙ্গ বাজাওত
সখীগণ জয় জয়কার।
কুসুম বরিষত রমণীগণ হরষিত
আনন্দে জগ জন নগর বাজার ॥
শ্যামর অঙ্গ মনোহর মূরতি
বনি বন মাল বিরাজ।
গোবিন্দদাস কহ ও রূপ হেরইতে
সংশয় জীবনে যৌবনে পড়ু বাজ ॥

সিন্ধুড়া।

মন্দির বাহির স্থল অতি সুন্দর
তঁহি সাজয়ে অনুপাম।
বিচিত্র সিংহাসন রঙ্গ পটাম্বর
লম্বিত মুকুতা দাম ॥
শোভা বনি অপরূপ।
গোপ গোয়াল সভা জন দ্বিজগণ
বৈঠল তঁহিকে ভূপ ॥
কোই কোই গায়ত কোই বাজাওত
নাচত ধরতহিঁ তাল।
কোই চামর লই বীজন করতা
উজোর দীপ রসাল ॥

গোধন দোহন গরজে গভীর।
ঘন ঘন দোহন করু বহু বীর॥
গোরস ধার চুয়ায়ত অঙ্গ।
তমালে বিথারল মোতিম রঙ্গ॥
মটুকি মটুকি ভরি রাখ ১ চারি।
গোবিন্দদাস কহে যাউঁ বলিহারি॥

ভাটিয়ারি।

সুন্দরী সখী সঙ্গে করল পয়ান।
রঙ্গ পটাম্বরে ঝাঁপল সব তনু
কাজরে উজোর নয়ান॥ ধ্রু॥
দশনক জ্যোতি মোতি নহ সমতুল
হসইতে খসে মণি জানি।
কাঞ্চন কিরণ বরণ নহ সমতুল
বচন কহয়ে পিকবাণী॥
করপদতল থল কমল দলারুণ
মঞ্জীর রুনু ঝুনু বাজে।
গোবিন্দদাস কহ রমণী শিরোমণি
জিতল মনমথ রাজে॥

মায়ূর।

রাধা বদন চাঁদ হেরি ভুলল
শ্যামক নয়ন চকোর।
ছন্দ বন্ধ বিনু ধবলী ধাওত
বাছুরী কোরে আগোর॥
শৃঙ্গহি দোহত মুগধ মুরারি।
খ্ুটহি অঙ্গুলী করত গতাগতি
হেরি হসত ব্রজনারী॥
লাজহি লাজ হাসি দিঠি কুঞ্চিত
পুন লেই ছান্দন ডোর।
ধবলীক ভরমে ধবল পায়ে ছান্দল
গোবিন্দদাস পহু হেরি ভোর॥

তথা রাগ।

হেরইতে বিনোদিনী ভুলল রে।
গোধন দোহন তেজল রে।
চাঁদ চকোরে জনু পায়ল রে।
রাই প্রেম ভরে ভাসল রে॥
মুরছি অবনী তলে পড়লহি রে।
অরুণিত লোচনে ঢর ঢর রে॥
করে পহু কোরে আগোরল রে।
অঙ্গে পুলক অতি পূরল রে॥
দুহুঁ মুখ সুন্দর শোহন রে।
গোবিন্দদাস মনোমোহন রে॥

সারঙ্গ।

আন ছল করি সুবল করে ধরি
গমন করল বন মাহি।
তরু তরু হেরি কুসুম তহিঁ তোড়ই
যতনহি হার বনাই॥
মাধব বৈঠল কুণ্ডক তীর।
সুন্দরী মনে করি ভাবই পথ হেরি
আকুল মন নহে থির॥
নব নব পল্লবে শেজ বিছায়ল
নব কিশলয় তহিঁ রাখি।
কুসুম যোরি চিত ভেল আকুল
হেরইতে থির থির আঁখি॥
তৈখণে মদন দ্বিগুণ তনু দগধল
জর জর শ্যামর চন্দ্র।
গোবিন্দদাস পহুঁ সুবল করে ধরি
ঢর ঢর নয়ন তরঙ্গ॥

ভূপালী।

কানুক দরশন ভেল।
সহচরী তুরিতহিঁ গেল॥
কানুকথন শুনি ভোরি।
বেশ বনায়লি গোরী॥
প্রিয় সহচরী করি সঙ্গ।
বসন ভূষণ পরি অঙ্গ॥
নব নব নাগরী বালা।
যৈছন চাম্পকি মালা॥

বাওত কত কত তানে।
কত রস করতহিঁ গানে॥
রসিক রমণী রস ভাস।
সঙ্গে চলু গোবিন্দ দাস॥

সারঙ্গ।

বন মাহা কুসুম তোড়ি সব সখীগণ
সরস সমর কর তাঁহি।
মারত বদন নেহারি কুসুম শর
শোহত সমরক মাহি॥
কো কহুঁ সমরক কেলি।
নওল কিশোর নবীন নব নাগরী
ললিতা বিশাখা সখী মেলি॥ ধ্রু॥
মণিময় ভূষণ তনু তনু শোহন
রুণু ঝুনু নূপুর বাজে।
গোবিন্দদাস কহ রমণী শিরোমণি
জিতল বিদগধরাজে॥

সারঙ্গ।

কাঞ্চন বরণ কান্তি কলেবর
বিহরই সুরধুনী তীর।
তরুণ অরুণ তরু তরু হেরি তোড়ই
কুন্দ কুসুম করবীর॥
সময়য় সকল সখাগণ সঙ্গহি
সরস রভস রসে ভোর।
গজবরগমন গঞ্জি গতি মন্থর
লোপতে গদাধর কোর॥
অপরূপ গৌরাঙ্গ রঙ্গ।
পূরব প্রেম পরমানন্দে পূরিত
পুলক পটলময় অঙ্গ॥ ধ্রু॥
নিরুপম নদীয়া নগর পুর নিতি নিতি
নব নব করত বিলাস।
দীনে দয়া কর ভুরিত দুঃখ হর
কহতহি গোবিন্দ দাস॥

গান্ধার।

সখীগণে কানু পুছত কত বার।
কোন চোরায়ল মুরলী হামার॥
মধুর মধুর কহে বিনোদিনী রাই।
কাঁহা পুন ছোড়লি কাঁহা পুন চাই॥
অব তুহুঁ কৈছন করবি উপায়।
সরবসধন তুয়া কোন চোরায়॥
কাতরনয়নে নেহারই কান।
সখীগণ মোরে মুরলী দেহ দান॥
কর গহি মুরলী কুঞ্জগৃহ মাঝ।
গোবিন্দদাস কহ যুবতী সমাজ॥

বরাড়ী।

সব সখীগণ মেলি করল পয়ান।
কৌতুকে কেলিকুণ্ড অবগান॥
জল মাহা পৈঠল সখীগণ মেলি।
দুহুঁ জন সমর করত জলকেলি॥
বিথারল কুন্তল জর জর অঙ্গ।
গহন সমরে দেই নাগর ভঙ্গ॥
সখীগণ বেড়ল শ্যামরচন্দ।
গোবিন্দদাস হেরি রহুঁ ধন্দ॥

তথা রাগ।

নাহি উঠল তীরে সঙ্গহুঁ সখীগণ
নাগরী নাগর রায়।
বসন নিচোড়ি মোছই সব তনু
নব নব বেশ বনায়॥
বিনোদিনী বেশ করত বরকান।
চিকুর নিঙাড়ি কবরী পুন বান্ধল
অলক তিলক নিরমাণ॥
সীঁথি বনাইয়া উরপর মেথই
মৃগমদচিত্র নিশান।
রতিজয়রেখ চরণযুগে লেখই
আর কত বেশ বনান॥
কতহুঁ যতন করি বসন পরায়ল
নূপুর মেখল রঙ্গে।

গোবিন্দদাস কহ ও রূপ হেরইতে
মুরছায় কতহুঁ অনঙ্গে ॥

তথা রাগ।

রত্নথালী ভরি চিনি কদলী সর
আনলি রসবতী রাই।
শীতল কুঞ্জতল সুগন্ধ সুপরিমল
বৈঠল নাগর যাই ॥
ভোজন করু ব্রজরায়।
বাসিত বারি সুকর্পূর তাম্বুল
সখীগণ দেওত বাড়ায় ॥ ধ্রু ॥
অগোর চন্দন শ্যামঅঙ্গে লেপন
বীজই কুসুমক বায়।
সখীগণ সঙ্গে বিহার করত দুহু
গোবিন্দদাস বলি যায় ॥

কামোদ।

রাই কানু পাশা খেলে নিজ চিত্ত কুতুহলে
পণ কৈল সুরঙ্গ রঙ্গিণী।
পহিলে গোবিন্দ জিনে বটু আনন্দিত মনে
বান্ধল সে রঙ্গিণী হরিণী ॥
যুবদ্বন্দ্ব খেলে পুন মুরলী শারিকা পণ
দ্বিতীয়ে জিনিলা সুবদনী।
আনন্দে ললিতা ধাঞা, কৃষ্ণকর হৈতে লৈয়া
লুকাইয়া রাখয়ে বংশী আনি ॥
কৃষ্ণ রাধা পুনর্ব্বার খেলে পুন দুহুঁ হার
হেন কালে বটু মিথ্যা করি।
কৃষ্ণ উপদেশ দান জিনিবার অনুমান
কহে কৃষ্ণ মার এই শারী ॥
কলোক্তি শারিকা শুনি ভয়ে কহে দৈন্যবাণী
বৃক্ষ শাখা আগে উড়ি যায়।
রাই কানু তাহা দেখি হৈয়া সকৌতুকে সুখী
হাসে দুহুঁ আনন্দ হিয়ায় ॥
চতুর্থে রাখিলা পণ নিজ সহচরগণ
রাধিকার জয় অনুমানি।
বটু সশঙ্কিত হৈয়া চালে পাশা ভয় পাঞা
গোবিন্দের হীন দান জানি ॥
জিনিল জিনিল বলি এক পাশা কৈল চুরি
দেখি ক্রোধ করি সখীগণে।
বটুকে বন্ধন কাজে সব সখীগণ সাজে
অত্যন্ত কলহ তার সনে ॥

গৌরী।

সাঁঝ সময়ে গৃহে আওত ব্রজ সুত
যশোমতী আনন্দ চিত।
দীপ জ্বালি থালী পর করলহি আরতি
কতহিঁ গাওত গীত ॥
ঝলকত ও মুখ চন্দ।
ব্রজ রমণীগণ চৌদিকে বেড়ল
হেরইতে রতি পতি পড়লহি ধন্দ ॥
ঘণ্টা ঝাঁঝরী তাল মৃদঙ্গ বাজাওত
সখীগণ জয় জয়কার।
কুসুম বরিষত রমণীগণ হরষিত
আনন্দে জগ জন নগর বাজার ॥
শ্যামর অঙ্গ মনোহর মুরতি
বনি বন মাল বিরাজ।
গোবিন্দদাস কহ ও রূপ হেরইতে
সংশয় জীবনে যৌবনে পড়ু বাজ ॥

সিন্ধুড়া।

মন্দির বাহির স্থল অতি সুন্দর
তহি সাজয়ে অনুপাম।
বিচিত্র সিংহাসন রঙ্গ পটাম্বর
লম্বিত মুকুতা দাম ॥
শোভা বনি অপরূপ।
গোপ গোয়াল সভা জন দ্বিজগণ
বৈঠল—জকে ভূপ ॥
কোই কোই গায়ত কোই বাজাওত
নাচত ধরতহিঁ তাল।
কোই চামর লই বীজন করতহিঁ
উজোর দীপ রসাল ॥

...ন ক...রি রাণী।
...বাসি... যশোমতী সুন্দরী
পাক কয়...য়ল আনি॥
নিতি নিতি ঐছন সুশীতল জল দেই
লখই না প...হি অঙ্গ।
চন্দন ঘোঁরি সাজি পুন বান্ধল
চূড়শিখণ্ডক রঙ্গ॥
...বাসি...ন অঙ্গে বিলেপন
যতনে পিন্ধায়ল বাস।
...ম হার উরে লম্বিত
কি কহব গোবিন্দদাস॥

তথা রাগ।

...তন করি রাই সুনাগরী
বয়লহি বহু উপহার।
...রী ভরি চিনি কদলী সব
চন্দন মনোহর মাল॥
প্রিয় সহচরী হাতে দেল।
...নন্দ মহল মাহা মিলল
যশোমতী আগে লই গেল॥ ধ্রু॥
...ঠাই যতন করি লেয়ল
চিনি কদলী উপহার॥
নবনীত দধিকর শাকর
...রনি... বহুবিধ রসপরকার॥
...য়ল বহু সুখ পাওল
...কর্পূর তাম্বুল দেল।
অবশেষ রহল খারী পর
গোবিন্দদাস লই গেল॥

...বর্ত্তী ভূপালী।

...গৃহে শয়ন করল যদুবার।
...নে ...ন নিজ নিজ গৃহে চলি যায়॥
...জ তব ভোজন কেল।
...পেম ... নিজ মন্দিরে সবে চলি গেল।
...ক লোক সব নিশবদ ভেল।
চলইতে...

ময়ূর ময়ূরীগণ ঘন দেই নাদ।
গোবিন্দদাস পহু শুনি উনমাদ॥

তথা রাগ।

কানন-কুঞ্জে কুসুম পরকাশ।
শারী-শুক-পিক মধুরিম ভাষ॥
গুঞ্জত ভ্রমরা ভ্রমরী উতরোল।
মধু-লোভে মাতল আনন্দে ভোল॥
তাহি গমন করু বিদগধ-রাজ।
রণঝন কিঙ্কিণী নূপুর বাজ॥
ভ্রমি ভ্রমি বৈঠল নিভৃত নিকুঞ্জে।
শেজ বিছায়ল কিশলয়-পুঞ্জে॥
পথ হেরি আকুল বিকল পরাণ।
অবহুঁ না সুন্দরী করল পয়ান॥
অন্তরে মদন করল পরকাশ।
চৌদিগে হেরত গোবিন্দদাস॥

কেদার।

গুরুজন পরিজন ঘুমাওল জান।
সময় জানি ধনী করল পয়ান॥
নিভৃতনিকুঞ্জে মিলল বরকান।
দারুণ মদন পাওল সমাধান॥
দুহুঁ অধরামৃত দুহুঁ করু পান।
চাঁদ চকোর জনু মিলল নয়ান॥
তনু তনু মিলল পরাণে পরাণ।
গোবিন্দদাস নিগূঢ় রস গান॥

কেদার।

সখীগণ মেলি করত কত রঙ্গ।
কত রস গাওত নয়নক ভঙ্গ॥
কেহ কেহ নাচত কেহ ধরে তাল।
কোই বাজাওত যন্ত্র রসাল॥
নাগর নাগরী দুহুঁ ভেল ভোর।
গণ কর...কোর॥

দেখি চিত্তে লাগল
অন্তরে বরণ কৈল তোয় ॥
নিতি-নিতি আসি পূজাহবি স্মরদেব
যৈছবি শুভ-বর গোই।
গোধন রতন পূরণ মধু সুতক
বধূক সঙ্গী পণ হোই ॥
শ্যাম কহত তব ঐছন হোয়ব
পূজসি পশুপতি সুর।
রজনী দিন মাহা নিতি পূজায়ত
তব ত মনোরথ পূর ॥
পুনহি কহত উহ ঐছন হোয়ব
তেজীয়ান্ তুহু ব্রহ্মচারী।
শুনি এত বচন চাহে পুন আনন
মনতি হাসই ব্রজ-নারী ॥
নানাবিধ বরণ পূজন করি কতক্ষণ
আর কত কত বর রঙ্গ।
যোই করত সোই প্রেমক সঙ্গতি
অংগে লহত তনু-ভঙ্গ ॥
খেলি অবসান কোরি সবে আকুল
গমন করল নিজ গেহ।
গোবিন্দদাস কহ আপন বশ নহ
বিরহে অবশ সব দেহ ॥

তথা রাগ।

তহিঁ সুগমন করল বর-রঙ্গিণী
সখীগণ সঙ্গহি মেলি।
তাহিঁ জয় শঙ্খ হুলাহুলি ঘন ঘন
ভানু-আরাধন-কেলি ॥
দ্বিজবর বিদগধ-রাজ।
ঘৃত সিত কুঙ্কুম সুগন্ধি চন্দন
কর্পূর-পূর কর সাজ ॥ ধ্রু ॥
বহু উপভোগ তাম্বুল আদি দেওল
চিনি কদলক ফুল-হার।
সুবাসিত বারি ক্ষীর দধি শাকর
সেবন বহু পরকার ॥
কুহুম-অঞ্জলি যৈছন স
আনন্দে কো কহু ওর।
দ্বিজবর কনক- লতাব
গোবিন্দদাস মন ভোর ॥

তথা রাগ।

সখীগণ মেলি করল জয়কা
শ্যামর-অঙ্গে যৈছন ফুল-হার
নিজমন্দিরে ধনী করল পয়া
বন মাহা গমন করল বর-ক
সখীগণ সঙ্গে রঙ্গে চলু গোর
মণিময় ভূষণ অঙ্গে উজোরি
শঙ্খ শব্দ ঘন জয়জয়কার।
সুন্দর বদন কবরী কুচ ভার
হেরি মদন কত পরাভব পা
গোবিন্দদাস দুহুঁক রস গা

পূরবী।

নিজ মন্দিরে যাই বৈঠল
গুরুজন নিরখি আনন্দ।
শিরীষ-কুসুম জিনি, তনু অতি
ঢল ঢল ও মুখ-চন্দ।
নিতি নিতি ঐছন রীত
রসবতী রসিক মনোহ
অপরূপ দুহুঁক চরিত ॥
বিবিধ মিঠাই আরী ত.
ভোজন করতহিঁ গোরী
কর্পূর তাম্বুল মদন
কুঙ্কুম চন্দন ঘোরি ॥
নিজ-গৃহ-কাজ সমাপত
গুরুজন সেবন কেল।
গোবিন্দদাস দীপ হুহিঁ
খেলি অবসান হৈ গেল

ধানশী।

আজু লো শিঙারে ধনি কে চ
মুরজন-হৃদয়ে কুসুম-শর-জালা

